এক হাজার মাত্র ব্রাহ্ম দেখিয়া আমি অত্যন্ত আশ্চর্য্য হইয়াছিলাম। কিন্তু আমরা যখন সাধারণ ভারতবর্ষীয়দের রাশি রাশি অজ্ঞতা ও অশিক্ষার বিষয় আলোচনা করি তখন আর বিস্ময়ের কোন কারণ থাকে না। সমস্ত অধিবাসীর তুলনায় অতি অল্প লোকই শিক্ষা পায়, আর ঐ অল্প সংখ্যকের অল্পতর ব্যক্তিই প্রকৃত জ্ঞান লাভ করেন ; তার মধ্যে আবার অনেকে নাস্তিক বা সন্দেহবাদী ; আর কতকগুলি গোপনে ব্রাহ্ম নামে হিন্দু, সুতরাং পঁচিশ কোটী ভারতবাসীর মধ্যে কেবল এক হাজার লোক যথার্থ উন্নত ও মার্জিত ধর্ম্মের মর্ম্ম গ্রহণে পারগ, ইহা অসম্ভব বোধ হয় না।

অতি প্রাচীন কাল হইতে হিন্দুদের হাড়ে হাড়ে সাকার মূর্ত্তি বসিয়া গিয়াছে, ঐ সকল সাকার প্রতিমা ত্যাগ করিয়া নিরাকার পরব্রহ্মের ধ্যান বা ধারণা করা সাধারণ হিন্দুদের পক্ষে বর্ত্তমান কালে এক প্রকার সাধ্যাতীত। যতদিন না হিন্দুরা প্রকৃতরূপে শিক্ষিত ও নীতিজ্ঞানে আসক্ত হন, ততদিন পর্য্যন্ত ভারতবর্ষে ব্রাহ্মধর্ম্মের উন্নতি হইবার অধিক ভরসা নাই। ঐ সাকার জ্ঞান সম্বন্ধে আমার একটী প্রকৃত ঘটনার কথা মনে পড়িতেছে, তাহা পাঠক পাঠিকাদিগকে না বলিয়া থাকিতে পারিলাম না।

আমার একজন শ্রদ্ধাস্পদ ব্রাহ্ম বন্ধুর বাড়ীতে এক দিন ঈশ্বরের গান ও উপাসনার জন্য অনেক লোকের সমাগম হয়। তিনি পাড়ার মধ্যে একজন মান্যগণ্য ব্যক্তি ছিলেন, সে জন্য পাড়ার কতকগুলি হিন্দু স্ত্রীলোকও ঐ উপলক্ষে তাঁর বাড়ীতে যান। তাঁহারা জীবনে প্রথম ব্রহ্মসঙ্গীত ও শ্রুতিমধুর বাজনা শুনিয়া বড়ই খুসী হইলেন। কিন্তু একটী বিষয়ে তাঁহাদের যেন মন তৃপ্ত হইল না। তাঁরা এ ঘর ও ঘর খুঁজিলেন, তথাপি কোন বিগ্রহ বা প্রতিমার মূর্ত্তি দেখিতে পাইলেন না, সুতরাং কোন্ ঠাকুরের উদ্দেশে যে ঐ সব গান গাওয়া হইতেছে তাহা জানিবার জন্য ব্যাকুল হইলেন। অবশেষে তাঁহারা বৈঠকখানার টানাপাখাটা দেখিয়া হয়ত দোল বা ঝুলনের কথা স্মরণ পূর্ব্বক গৃহকর্ত্তার পুত্রবধূকে জিজ্ঞাসা করিলেন—"ওই কি গো ব্রেহ্মঠাকুর দুল্‌ছে?"

ইহাতেই দেখা যায় সাধারণ অশিক্ষিত লোকের মনে সাকার জ্ঞান কতদূর প্রবল। কি হিন্দু, কি খৃষ্টান, কি মুসলমান—অজ্ঞ লোকদের মন হইতে ঐ সাকার জ্ঞান দূর কর, তারা সমস্ত সংসার একেবারে শূন্য দেখিবে, ও ভক্তি বিশ্বাস হারাইয়া আরো ঘোর অন্ধকারে পড়িয়া যাইবে। সুতরাং সাকার ধর্ম্ম অশিক্ষা ও অজ্ঞতার স্বাভাবিক ফল ব্যতীত আর কিছুই নহে। মানুষ নিতান্ত অসভ্য অবস্থায় গাছপালা, পাথর, পর্ব্বত প্রভৃতি যে কোন জড় পদার্থের সংস্রবে আসে, তাহাকেই দেবতা ভাবিয়া পূজা করে ; কিন্তু জ্ঞানবিকাশের সঙ্গে তাহাদের মনেও অনন্ত ধারণার সঞ্চার হয়। শিশুর কাছে যেমন পুতুলেরা জীবিত পদার্থ, অশিক্ষিত লোকের নিকটেও সেইরূপ সমস্ত স্বাভাবিক দ্রব্য বা ঘটনা চেতন বলিয়া গৃহীত হয়। সে কারণে সাকার ধর্ম্ম ভ্রম ও অজ্ঞানতার পরিচয় দিলেও উহাতে কিছুমাত্র পাপ নাই। পরমাত্মা ঘটে পটে, মাটী মন্দিরে সর্ব্বত্রই বিদ্যমান, সে নিমিত্ত যে ব্যক্তি তাঁর অসীমতা ভাবিতে অসমর্থ হইয়া ঈশ্বরের উদ্দেশে ঘট পট, প্রতিমার পূজা করেন তিনিও পরমেশ্বরের যেরূপ প্রিয়পাত্র, অনন্ত দেবের আরাধকও সেইরূপ।

অন্যদিকে, মানুষের মন নিরাকার ধারণার উপযুক্ত উন্নত ও প্রশস্ত হইবার পূর্ব্বে

তাহাদের মন হইতে সাকার বিশ্বাস দূর করিলে যে মহা অপকার হয় তাহা আমরা বর্ত্তমান নব্য বাঙ্গালীদের হইতে স্পষ্ট দেখিতে পাইতেছি। অল্প বিদ্যার দ্বারা হিন্দু যুবকদের কিছু চোক খুলিয়াছে ও সাকার দেবদেবীর প্রতি বিদ্বেষ জন্মিয়াছে ; কিন্তু প্রকৃত উচ্চ নৈতিক শিক্ষার অভাবে তাঁহাদের মন অনন্ত জ্ঞান ধারণার উপযুক্ত প্রশস্ততা লাভ করে নাই, কাজে কাজেই তাঁহারা দিন দিন জ্ঞাননীতিহীন ও ভক্তি বিশ্বাস শূন্য এক অপরূপ জন্তুবিশেষ হইয়া দাঁড়াইতেছেন ; আর অনেকে ভাণ ও কপটতা আশ্রয় করিয়া নীচতার পরাকাষ্ঠা দেখাইতেছেন। তাঁহাদের ঐরূপ সকল বিষয়ে অনাস্থা জড়তা ও অবিশ্বাসবশতঃ প্রতি হিন্দু সংসারে যে কত শোচনীয় ঘটনা ঘটিতেছে তাহা কাহারও অবিদিত নাই। এই রূপ অল্প শিক্ষার পরিবর্ত্তে তাহারা যদি একেবারে মূর্খ থাকিয়া সাকার ধর্ম্মে বিশ্বাস রাখিত, তা হইলেও তাহাদের চরিত্রে এত নীতিজ্ঞানের অভাব ঘটিত না।

অনন্ত জ্ঞান শিক্ষা দেওয়ার ন্যায় আমরা সকল ধর্ম্মের মূলে একরূপ নীতিজ্ঞানের উপদেশ দেখিতে পাই। কেন না, চিত্তসংযম, রিপুদমন, পরোপকার প্রভৃতির দ্বারা আপনাকে না ভুলিতে পারিলে অনন্তের ধ্যান করা এক প্রকার অসম্ভব। তা ছাড়া, আদর্শ ব্যবস্থার দ্বারা মানুযের চরিত্র গঠন করাও ধর্ম্মের আর এক প্রধান উদ্দেশ্য। কিন্তু মানব প্রকৃতিতে পশুত্বের আধিক্য দেখিয়া প্রায় সকল ধর্ম্মই ঐ নীতিজ্ঞান পালনে উপেক্ষা করিয়া থাকে। কোন ধর্ম্ম যদি ভক্তদের মধ্য হইতে যত পাপী ও নীতিগুণহীন লোকদের বাদ দেয়, তাহা হইলে শতকরা ৯৯ জন উপাসকের সংখ্যা হ্রাস হয়। সুতরাং ধর্ম্মস্থাপকেরা দান, ধ্যান, ভক্তিবিশ্বাস ও অনুতাপ প্রায়শ্চিত্ত ইত্যাদির দ্বারা পাপীর মুক্তির উপায় স্থির করিয়াছেন। সে কারণে, সকল ধর্ম্মের সাধারণ লোকদের মধ্যে অনন্ত জ্ঞানের পরিবর্ত্তে যেমন সাকার পূজা দেখা যায়, সেইরূপ উন্নত নীতিগুণের বদলে ভক্তিবিশ্বাসের দ্বারা মুক্তির আশা দৃষ্ট হয়। হাজার দুরাচার হিন্দু যেমন দানধ্যান, গঙ্গাস্নান, তীর্থ দর্শন প্রভৃতির বলে মোক্ষলাভের আশা করে ; শত সহস্র নরাধম খৃষ্টান মুসলমানও সেইরূপ আরাধনা, ভক্তিবিশ্বাস, ও তীর্থপর্য্যটন ইত্যাদির দ্বারা পরলোকে মুক্তিলাভের বিশ্বাস করে। এই সব উদাহরণ দ্বারা আমরা দেখিতে পাই যে ভিন্ন ভিন্ন ধর্ম্মের মূল এক ও উদ্দেশ্য মহৎ হইলেও ভিন্ন ভিন্ন প্রকৃতির লোকের মধ্যে পড়িয়া উহা এখন সাধারণ মানুষের সুবিধা ও খেয়ালের কাজ হইয়া পড়িয়াছে। হিন্দু, মুসলমান, বৌদ্ধ, খৃষ্টান—এ সকল ধর্ম্মেই কুসংস্কার ও অনীতি প্রবেশ করিয়াছে। কিন্তু একটা বিষয়ে আমাদের আশা আছে। বিশ্ববিধানের গতি অনুসারে মানবজাতির নিরন্তর পরিবর্ত্তন ঘটিতেছে : ঐ পরিবর্ত্তন প্রভাবে মানবজাতি যখন প্রকৃতরূপে শিক্ষিত ও উন্নত হইবে, তখন মানুষ যত কুসংস্কার ও বৃথা আড়ম্বর ত্যাগ করিয়া একমাত্র অনন্ত পরব্রহ্মের ধারণায় সক্ষম হইতে পারিবে।

কিন্তু এস্থলে লোকে ইহা জিজ্ঞাসা করিতে পারেন, "আচ্ছা! শিক্ষা ও জ্ঞানের প্রভাবে লোকে নাস্তিক হয় কেন?" তার উত্তর, নাস্তিক বৈজ্ঞানিকেরা বিশ্বজগতের কেবল একদিকে পরীক্ষা করিয়া দেখেন। আর দিনরাত শুধু জড়পদার্থ ও উহার ঘাত প্রতিঘাতের ও কার্য্যকারণের আলোচনা ও বিশ্লেষণ করাতে তাঁহাদের আত্মা অনন্ত পরমাত্মার জ্ঞানের ধারণা পক্ষে সংকীর্ণ হইয়া যায়, নতুবা উচ্চশিক্ষা বা বিজ্ঞানে এমন কোন অস্বাভাবিক ও

অলৌকিক ঘটনার আবৃত্তি বিবর্ত্তন নাই, যাহা দ্বারা অনন্ত পরব্রহ্মের অসীম সৃষ্টির উপর অবিশ্বাস জন্মিতে পারে। বিশেষ, আমরা সচরাচর দেখিতে পাই যে কোন জ্ঞানী ব্যক্তি একান্তচিত্তে পশু পক্ষী, কীট পতঙ্গ অথবা স্বভাবের আলোচনায় মনোনিবেশ করেন, তিনি বিশ্বকর্ত্তার সৃষ্টির কৌশলে এরূপ মুগ্ধ হন যে তাঁহার অন্তরে অনন্ত পরমাত্মার জ্ঞান আরো উজ্জ্বলরূপে প্রতিভাত হয়।

আবার, আদিমকালে সকল ধর্ম্মের ব্যবস্থা অতি উত্তম হইলেও এখন উহা শুধু বিশ্বাসে পরিণত হইয়াছে। একজন হিন্দু যেমন নিজে কিছু না ভাবিয়া বা বুঝিয়া ঠাকুর দেবতা ও পূজায় বিশ্বাসের দ্বারা হিন্দু বলিয়া গণিত হন, একজন খৃষ্টান সেইরূপ খৃষ্ট ও বাইবলে বিশ্বাস, আর একজন মুসলমান মহম্মদ ও কোরাণে বিশ্বাস দেখাইলেই উহার ভক্ত বলিয়া পরিচিত হন। সে জন্য বিশ্বাসের বলে এক জাতির কাছে যাহা ধর্ম্ম, বিশ্বাসের অভাবে অন্যের কাছে তাহা অধর্ম্ম। দৃঢ় বিশ্বাসের বলে বাইবলের শত শত ভ্রম ঘটনা ও অসত্য বর্ণনাও সত্য বলিয়া গ্রহণ করা যে খৃষ্টানের কাছে ধর্ম্ম, উহার অভাবে বেদের হাজার হাজার সত্য কথা ও উপদেশ শ্রবণ করা তার কাছে অধর্ম্ম স্বরূপ। কিন্তু আন্তরিক বিশ্বাস থাকিলে ঈশ্বরের কাছে সে সবই ধর্ম্ম। ধর্ম্মের ভাণ বা কপটতাই বাস্তবিক অধর্ম্ম। আর নিজ নিজ আরাধ্য দেবতার প্রতি অটল বিশ্বাস রাখিয়া সৎকর্ম্মের অনুষ্ঠান ও নিঃস্বার্থ পরোপকারই এ সংসারে প্রকৃত ধর্ম্ম।

কোন ব্যক্তি অনন্ত জ্যোতিস্বরূপ পরব্রহ্মে দৃঢ় বিশ্বাসের দ্বারা আত্ম ভুলিলেও তিনি যেমন পরমহংস ; সেইরূপ কোন লোক প্রতিমা বা গাছপালার প্রতি ভক্তি করিয়া নিঃস্বার্থ পরোপকারে জীবন উৎসর্গ করিলেও তিনি অত্যন্ত ধার্ম্মিক ; আবার একজন পণ্ডিত যদি বিজ্ঞানকে জগতের আদি অন্ত, সৃষ্টিস্থিতি প্রলয়ের কারণ ভাবিয়া উহার প্রতি একান্ত মনোনিবেশ পূর্ব্বক পৃথিবীর উপকার সাধনে কৃতসংকল্প হন, তবে তিনিও একজন মহাত্মা তার সন্দেহ নাই। কেননা, আত্মবিস্মৃতি, স্বার্থত্যাগ ও চিত্তসংযমই এ সংসারে মানুযের প্রধান ধর্ম্ম। ঐ মহা তপস্যার অনুষ্ঠান যিনি যেরূপেই করুন না কেন উহাই ঈশ্বরের অভিপ্রেত; কারণ উহা দ্বারা জগতের মঙ্গল সাধন হয়। কোন লোক যদি ঈশ্বরের অস্তিত্বে ও প্রমাণে সন্দেহ করিয়াও নিজেকে সতত পবিত্র ও সৎকর্ম্মে রত রাখিতে পারেন, তবে তিনি নিজেই ঠকেন, অন্যাকে ঠকান না। বরং ভবিষ্যৎ জীবনের সুখ দুঃখে অগ্রাহ্য করিয়া এ দুঃখ যন্ত্রণাময় সংসারে স্থিরভাবে ধর্ম্মপথে চলায় তাঁর মনের দৃঢ়তা প্রকাশ পায় ও তাঁর মহৎ দৃষ্টান্তে লোকে সবল হয়। আর তিনি নিজে ঈশ্বরের করুণায় বিশ্বাস না করিলেও তাঁর কর্ম্মে পরমাত্মার দয়া প্রতিভাত হয়। অন্যদিকে, একজন নাস্তিক যদি নিজ উদ্দেশ্য সিদ্ধির অভিপ্রায়ে ব্রহ্মজ্ঞানের ভাণ করে, বা একজন ব্রাহ্ম সাকার দেবদেবীর প্রতি মৌখিক ভক্তি দেখায়, অথবা একজন সন্দেহপূর্ণ লোক নিঃস্বার্থের ছলনা করিয়া অন্যের কাছে ধর্ম্মের বড়াই করে ও কেহ যদি প্রশংসা লাভের আশায় কপটতা দ্বারা নিজ দোষ ঢাকিবার প্রয়াস পায়—তাহা হইলে তাহারা সকলেই একপ্রকার পাপী, অধার্ম্মিক, শঠ ও প্রতারক। তাহাদের দ্বারা সংসারে অপকার ভিন্ন কোন মঙ্গল হইবার আশা নাই।

জগতের কাজের নিমিত্ত জীবাত্মার সৃষ্টি, সে কারণ পরমাত্মার প্রতি দৃঢ় বিশ্বাস রাখিয়া

প্রাণপণে যে যার কর্ত্তব্য করাই মানুষের ধর্ম্ম। প্রাণপণ যত্নে সন্তান পালন করা মাতার ধর্ম্ম; পরিবার পোষণ করা পিতার ধর্ম্ম। আর সাধ্যমত সমস্ত জগতের জন্য কিছু না কিছু কাজ করা ও আত্ম ভুলিয়া পরোপকারে জীবন উৎসর্গ করাই মানব জাতির ধর্ম্ম। এ পৃথিবীতে এই নিঃস্বার্থ ধর্ম্মের অর্থ যিনি প্রকৃতরূপে বুঝিয়াছেন তিনিই যথার্থ ধার্ম্মিক।

# স্ত্রীলোকের কাজ ও কাজের মাহাত্ম্য

আমাদের দেশের শিক্ষিত ব্যক্তি মাত্রেই আজকাল স্বীকার করেন যে ভারত মহিলারা জগতের সমস্ত নারী-যোগ্য কাজ হইতে একেবারে বঞ্চিত। তাঁহাদের অকর্ম্মণ্য জীবন ভাবিয়া বঙ্গপুরুষকে অনেক সময়ে দুঃখ প্রকাশ করিতে দেখা যায়, কিন্তু এখনকার মাতা ও কন্যারা নিজেই আমাদের দুঃখময় অবস্থার জন্য যেরূপ কাতর ও হতাশ ; আর ঐরূপ অলসভাবে জীবন যাপন করিতেও যেমন অনিচ্ছুক, তেমন আর কেহ নহে। সকলেই কাজ করিতে উদ্যত, শিখিতে মনোযোগী, অথচ কি কাজ করিবেন তাহা জানেন না। এ রকম সময়ে তাঁহাদিগকে কোন উপযুক্ত কাজের পথ দেখাইয়া দিলে তাঁহারা অভ্যাসবশতঃ উহা ধরিয়া আপনারাই নির্ভয়ে ও নিরাপদে চলিতে পারিবেন, এইরূপ ভরসা হয়।

আমরা প্রত্যহ দেখিতেছি, কত শত প্রফুল্ল কর্ম্মিষ্ঠ বালিকা কাজের অভাবে বিমর্ষ ও রুগ্ন হইয়া পড়িতেছে। কিন্তু ইহাতে তাহাদের সম্পূর্ণ দোষ নাই। মেয়েদের পিতামাতা ও আত্মীয়েরা তাহাদের জন্য কোন নির্দ্দিষ্ট কাজ বলিয়া দেন না, আর বয়সের অল্পতা প্রযুক্ত তাহারা নিজেও কোন কাজ মনস্থ করিয়া আরম্ভ করিতে অপারগ। স্কুলে যত দিন থাকে, বালিকারা লেখাপড়ার জন্য রীতিমত পরিশ্রম করে ও খেলিয়া বেড়ায়। কিন্তু বিদ্যালয় ছাড়িবার পর তাহাদের জীবনের কোন বিশেষ লক্ষ্য দেখা যায় না। তারা সমস্ত সকাল বেলা বিনাকাজে গল্প করিয়া ঘুরিয়া বেড়ায় ; স্নানাহারের পর হয়ত কোন জঘন্য নবেল পড়ায় ও নিদ্রাতে দুই তিন ঘণ্টা কাটিয়া যায়। তাস খেলা সচরাচর বৈকালের সঙ্গী। এই রকমে কত দিন, কত মাস, ও কত বৎসর বৃথায় কাটিয়া যায়, তাহার সংখ্যা কে করিবে!

অবশ্য এরূপে জীবন যাপন করিলে স্ত্রীলোকের চরিত্র যে উন্নত থাকিবে, আমরা কখনই এরূপ আশা করিতে পারি না। কাজে কাজেই তাহারা স্বার্থপর, ক্ষুদ্রমনা ও আত্মপ্রিয় হইয়া উঠে। পরের নিন্দায় তাহাদের বড় আনন্দ হয়, হিংসায় শরীর কর কর করে, আর আপন সুখ ও বেশভূযাতেই সমস্ত মন প্রাণ পড়িয়া থাকে। যত বুদ্ধিমান স্ত্রীলোক ও পুরুষ এ প্রকার নারীদিগকে ঘৃণা করে, আর সহৃদয় লোকমাত্রেই তাহাদের জন্য ব্যথিত হয়। সকলে বলে, তাহারা কিছুই করে না ; বরং দিনরাত জগতের মহা অনিষ্টসাধনই করিতেছে। পূজিত নারী নামে তাহারা কলঙ্ক দেয় ; আর যে স্ত্রীজাতি সংসারে মানুষকে মার্জ্জিত, পবিত্র ও মহৎ করিবার জন্য সৃষ্ট, সেই রমণীকুল পুরুষের দ্বারা ঘৃণিত ও পদদলিত হয়!

কথিত আছে, পূর্ব্বকালে লোকে 'পরশ পাথর' লাভের জন্য অত্যন্ত কষ্ট ও পরিশ্রম স্বীকার করিত। কিন্তু আমরা যখন চতুর্দ্দিকসহ কাজহীন লক্ষ্যহীন ভারত নারীদের ক্ষয়প্রাপ্ত জীবন দেখি, তখন আমরা আমাদের পূর্ব্ব পুরুষদের অপেক্ষা অধিকতর ক্লেশ সহকারে খাটিয়া এমন কবচ অন্বেষণে ব্যাকুল হই, যাহার স্পর্শে সোণার অপেক্ষা মূল্যবান দ্রব্য আমাদের লাভ হইবে—উন্নত নারী-চরিত্র প্রতি গৃহের সেই অমূল্য রত্ন—আর ব্যগ্রভাবে নিঃস্বার্থ পরিশ্রম সেই পরেশ পাথর। উহার দ্বারাই নির্ব্বোধ চঞ্চলা বালিকাদিগকে আমরা বুদ্ধিমতী ও বিশ্বাসী স্ত্রীলোকে পরিবর্ত্তিত করিতে পারি। উহার বলেই আমরা মুখরাকে সুশীল ও অলস নারীকে কার্য্যপ্রিয় করিতে সক্ষম হই।

আমার এরূপ বোধ হয় না যে, কোন স্ত্রীলোক ইচ্ছা করিয়াই আলস্যে জীবন কাটান, তবে বাল্যকালে ঐ অভ্যাসটী একবার মৰ্জ্জাগত হইয়া গেলে বড় বয়সে উহাকে ঝাড়িয়া ফেলা মুস্কিল হইয়া দাঁড়ায়। কোন নির্দ্দিষ্ট কাজ বা লক্ষ্যের অভাবেই একটু একটু করিয়া লোকে প্রথম অলস ও অবশেষে একেবারে অকর্ম্মণ্য হইয়া পড়ে। আমরা যদি প্রতি অকর্ম্মণ্য স্ত্রীলোকের ইতিহাস খুঁজি, তাহা হইলে নিঃসন্দেহ দেখিতে পাইব যে প্রথমে তাহার কোন নির্দ্দিষ্ট কাজ ছিল না, পরে সে ঐ নিশ্চল জীবনে ক্লান্ত হইয়া নিজের আপাতত আমোদের জন্য দুএকটী বিষয়ের আশ্রয় গ্রহণ করে, পরিশেষে এইরূপ আত্মসুখ তাহাকে স্বার্থপর, আত্মপ্রিয়, অলস ও ভাল কর্ম্মে সম্পূর্ণ অপারগ করিয়া তুলে।

সে জন্য সকলের আগে আমরা কি কাজ করিতে ইচ্ছা করি, ও কি বিষয়ের জন্য আমাদের বঙ্গমহিলা সমাজ[১৩] সংস্থাপিত হইয়াছে সে সম্বন্ধে ভাল করিয়া জানা উচিত। নতুবা ঐ সকল অলস নারীদের ন্যায় আমাদের সমাজও অকর্ম্মণ্য হইয়া বিপদগ্রস্থ হইবার সম্ভাবনা।

কয়েক বৎসর ধরিয়া আধুনিক বঙ্গ-মহিলাদের প্রতি নানা দোষারোপ ও গালাগালি পর্য্যন্ত নির্ব্বিঘ্নে চলিতেছে। প্রাচীনারা বঙ্গবালাকে "কলিকালের মেয়ে" বলিয়া উড়াইয়া দেন, আর নব্য পুরুষেরা তাহাদিগকে অশিক্ষিতা বলিয়া ঘৃণা করেন! বাঙ্গালীর মেয়েকে উপদেশ দিয়া সুশিক্ষিত করিবার জন্য কত বই বাহির হইয়াছে! যে সকল যুবকেরা নিজে উপদেশ গ্রহণ করিলে ভারতের মহা মঙ্গল হইত, তাঁহারা পর্য্যন্ত হিন্দু নারীকে লেক্‌চার দিতে বসিয়াছেন! ছেলেবেলায় একটা বড় মজার গল্প শুনিয়াছিলাম, কোন একজন ছেলে নাকি ভূমিষ্ঠ হইয়াই মাকে জিজ্ঞাসা করিল—'মা! বাবা কোথা?' আর মার কাছে যখন শুনিল যে তার পিতা গরুর পাল লইয়া মাঠে গিয়াছে, সে অমনি বাপের খাবার লইয়া মাঠে ছুটিল! স্ত্রীলোকদের প্রতি বঙ্গ যুবকদের উপদেশ দেওয়া দেখে কতকটা ঐরূপই মনে হয়। কোন বালকের ধর্ম্মজ্ঞানের সঙ্গে পরিচয় হইতে না হইতেই সে ভাবে,—এমন অকর্ম্মণ্য, অশিক্ষিতা বাঙ্গালীস্ত্রীদিগকে শিক্ষা দিবার সময় তার যথেষ্ট হইয়াছে। সে তৎক্ষণাৎ কাগজ হাতে লইয়া—হিন্দু মহিলার এটা করা উচিত, এটা করা অনুচিত—বলিয়া চীৎকার করে। কিন্তু ওরকম করাতে তাহাদেরও সম্পূর্ণ দোষ দিতে পারি না—কেন না, বর্ত্তমান সাধারণ বঙ্গ-বালাদের অবস্থা নিতান্ত শোচনীয়ই বটে! বিশেষ, তাহাদের উদ্দেশ্য উত্তম, তবে নিজে জ্ঞানী না হইয়া অন্যকে জ্ঞানের কথা বলা যে অত্যন্ত হাস্যকর ব্যাপার তাহা তাহাদের জানা আবশ্যক। আর আজকালকার বঙ্গ-পুরুষেরা বঙ্গ-নারীকে যেমন ঘৃণার চক্ষে দেখেন সৌভাগ্যক্রমে তাহারা এখনও তেমন হীনাবস্থায় আসিয়া পড়ে নাই। তাঁহাদের মতে বাঙ্গালীর মেয়েরা একান্ত অশিক্ষিত, স্বার্থপর, কখন পরের কথা ভাবে না, সমস্ত দিন ঘুরিয়া বা পরনিন্দায় দিন কাটায়, হিংসাদ্বেষে তাহাদের হৃদয় পূর্ণ, খল কপটের একশেষ ইত্যাদি। এক কথায়, তাহারা অতি অচতুর বুদ্ধিহীন, তাহাদের মধ্যে উন্নত নারী চরিত্রের একটিও গুণ নাই, আবার আজকাল গৃহকর্ম্মেও অপটু। সুতরাং তাহাদের মত অপদার্থ স্ত্রীলোক পৃথিবীতে আর মিলা ভার! বঙ্গ-মহিলার এ রকম চিত্র ভয়ঙ্করই বটে! আর সত্যসত্যই যদি আমরা বঙ্গগৃহে এরূপ স্ত্রী দেখিতে পাই, তাহা হইলে ঘৃণা করার পরিবর্ত্তে তাহাদের জন্য

আমাদের বেদনা পাওয়ারই সম্ভব। কিন্তু সুখের বিষয়, ওরূপ পিশাচী নারী যদি কদাচ কখন বঙ্গ-সংসারে আবির্ভূত হয়, সে অতি বিরল, হাজারে একজনও নয়। আমার সমস্ত জীবনে আমি একান্ত পাপীয়সী স্ত্রী দেখিয়াছি বলিয়া কই তো মনে পড়ে না।

অবশ্য, বঙ্গ-সংসারে এমন অনেক স্ত্রীলোক আছেন যাঁহারা উপরোক্ত ঐ সকল দোষে কতক পরিমাণে আচ্ছন্ন, তাহা আমি অস্বীকার করি না। কিন্তু উহার জন্য তাহারা মানুষের অধিকার হইতে একেবারে বহিষ্কৃত ও কথায় কথায় ঘৃণিত ও পদদলিত হইবার উপযুক্ত নহে। বিশেষ, যে পুরুষেরা স্ত্রীদিগকে ঘৃণা করেন, তাঁহারাই কি সম্পূর্ণরূপে নির্দ্দোষ? উপযুক্ত সুবিধা ও শিক্ষা পাইলে ঐ সকল ক্ষুদ্র ক্ষুদ্র দোষ যে বঙ্গ-নারীর মধ্যে হইতে তিরোহিত হইবে তাহার কোন সন্দেহ নাই। সুতরাং হিন্দু স্ত্রীকে উন্নত নারীপদে বসাইতে হইলে ও কলিকালের মেয়েকে পূর্ব্বকালের মহিলাদের ন্যায় পূজিত করিতে হইলে মৌখিক উপদেশের পরিবর্ত্তে তাহাদের কাজের সুবিধা করিয়া দেওয়াই যে প্রকৃত উন্নতির পথ তাহা কে অস্বীকার করিতে পারেন?

আজকাল প্রায় সকলেই প্রাচীনা ও নবীনা স্ত্রীলোকদের সঙ্গে ক্রমাগত তুলনা করিয়া থাকেন ও নব্যা নারীদিগকে অধিকতর হীন ভাবেন ; কিন্তু সকল দিক ভাবিয়া দেখিলে আমার মতে আধুনিক মহিলারা দুই একটি বিষয়ে নিকৃষ্ট হইলেও তাঁহারা সকল বিষয়েই নীচ নহেন, বরং দুই একটি বিষয়ে তাঁহারা প্রাচীনাদের অপেক্ষা উন্নত হইয়াছেন। এখনকার বালিকারা শিক্ষা ও উন্নতি বলে আপনাদিগকে সংসারের আবশ্যকীয় সভ্য করিতে যেমন ব্যগ্র তেমন আর কখনো দেখা যায় নাই। এতদ্ব্যতীত আজকাল বালিকারা পূর্ব্বের অপেক্ষা বেশী বিদ্যাশিক্ষা ও প্রকৃত জ্ঞানের আস্বাদ পায়, আর তাহারা সাধ্যমত ঐ জ্ঞানকে নিজেদের ও সংসারের উপকারের জন্য খাটাইবার চেষ্টা করে। আমাদের মা দিদিমারা সুচারুরূপে সংসার ধর্ম্ম পালন করিতেন, সন্দেহ নাই। অন্যদিকে, তাঁহাদের মন ও ভাব সকল যে অপেক্ষাকৃত অনেক অধিক অপ্রশস্ত ছিল, তাহাও অস্বীকার করা যায় না। তথাচ, এখন সেই পূজনীয়া প্রাচীনা মা দিদিমাদের কাজকর্ম্মের বিচার করা আমাদের মুখে ভাল শুনায় না। কিন্তু ইহা সত্য, যে এখন যদি আমরা তাঁহাদের ন্যায় পৃথিবীকে 'তিন কোণা' ভাবি তাহা হইলে নিশ্চয় স্বামীপুত্রদের কাছে হাস্যাস্পদ হইব। আর আমাদের দিদিমাদের মত আমাদের কন্যারাও যে একখানা মোটা কাঁথা সেলাই করিতে তিন মাস কাটাইবে, ইহা কোন মায়েরই ইচ্ছামত হইবে না। কেননা সূচিকর্ম্ম ও অন্যান্য শিল্প স্ত্রীজাতির কর্ম্ম বিশেষ, উহা তাঁহাদের জীবনের প্রধান কাজ নহে।

যাহা হউক, এখন বাজে কথা বাদ দিয়া আসল কাজের কথা পাড়িব। স্বদেশ বিদেশ সর্ব্বত্রই একটি বিষয়ে সকলেরই একমত দেখা যায়। পরমেশ্বর জগতের কাজের জন্যই জীবাত্মার সৃষ্টি করিয়াছেন ; আমাদের প্রত্যেকের জীবনেরই এক এক নির্দ্দিষ্ট কাজ আছে, সেই মনের মত কাজটি খুঁজিয়া লওয়াই আমাদের কর্ত্তব্য। আর যতক্ষণ সেই নিজ নিজ নির্দ্দিষ্ট কাজটি আমোদের অন্তর্গত না হয় ততক্ষণ নিশ্চিন্ত থাকা কোন মতেই উচিত নহে।

কোন একজন য়ুরোপীয় শিক্ষক ছাত্রীদের সঙ্গে কথাবার্ত্তা কালে বলেন, প্রফুল্ল থাকা স্ত্রীলোকের প্রধান গুণ ; পরিচ্ছন্ন থাকা দ্বিতীয় ; আর রন্ধনকার্য্যে নিপুণ হওয়া তৃতীয়।

বালিকারা উহার অর্থ সুস্পষ্টভাবে বুঝাইতে অনুরোধ করিলে তিনি উত্তর করিলেন, সর্ব্বদা প্রফুল্ল থাকিয়া আমোদ আহ্লাদ করা প্রতি স্ত্রীলোকের কর্ত্তব্য স্বরূপ ; ফুটন্ত ফুলের ন্যায় হাসিয়া সংসারকে সুখ শান্তিময় রাখা নারীর সর্ব্বপ্রধান কার্য্য। পরিষ্কার পরিচ্ছন্নের অর্থ সাবান মাখিয়া কেবল বেশবিন্যাস করা নহে ; শরীর ও বস্ত্র হইতে সমস্ত গৃহ সংসার একরূপ পরিষ্কার ধৌত ও সামান্য দ্রব্যে সুন্দর করিয়া সাজানই উহার উদ্দেশ্য। তৃতীয় গুণ, রন্ধন, মানে কেবল পলোয়া কালিয়া রান্না নয়। উহা দ্বারা প্রতি স্ত্রীর যত প্রকার তরিতরকারী, শাকসবজী, ফলফুলের বিষয় জানা উচিত, আর তা ছাড়া অল্প ব্যয়ে ও অল্প সময়ে সুন্দর ও সুস্বাদু ব্যঞ্জন প্রস্তুত করা ও রাঁধা বাড়া দেখা শুনা গৃহিণীর একটি প্রধান কাজ।

প্রাচীন শিক্ষকের ঐ উপদেশটি য়ুরোপীয় মহিলাদের ন্যায় ভারতীয় নারীদের পক্ষেও অতি উপকারী। সকল স্থানেই স্ত্রীজাতির প্রধান কার্য্যক্ষেত্র গৃহ ; প্রথম কর্ত্তব্য—গৃহকর্ম্ম। সে জন্য যাহাতে নিজ সংসারকে সুখময় করিতে পারা যায় ও আপনাকে গৃহকর্ম্মে পারদর্শী করা যায়, তাহার উপায় জানা প্রতি স্ত্রীর একান্ত আবশ্যক। বিশেষ ইহা সকল মহিলারই স্মরণ রাখা কর্ত্তব্য যে স্ত্রীলোকের নির্দ্দিষ্ট কাজে অবহেলা করিয়া অন্য কোন কাজে পারদর্শিনী হইলে উহাতে নারীদের চতুরতার প্রমাণ দেয় বটে, কিন্তু উহাতে প্রকৃত উন্নতি হয় না। স্ত্রীজাতির স্বভাবের দ্বারা নির্ণীত কর্ত্তব্যে নিপুণ হইয়া উহার উপরে যদি আমরা আরো কোন বিষয়ে ব্যুৎপত্তি লাভ করি, তবেই উহাকে প্রকৃত উন্নতি বলা যাইতে পারে। আমাদের মা দিদিমাদের লক্ষ্মী, অন্নপূর্ণা প্রভৃতি নামের সঙ্গে সুশিক্ষিতা মার্জ্জিতা পদের যোগ করাই প্রকৃত নারীশিক্ষার উদ্দেশ্য—ইহা যেন আমরা কখন বিস্মৃত না হই।

আমার মতে নিজ গৃহকে কিরূপে উজ্জ্বল প্রফুল্ল ও সুশৃঙ্খল রাখিতে হয় তাহা প্রতি স্ত্রী ও গৃহিণীর জানা উচিত। আর নিজ সংসারকে সর্ব্বদা শান্তিময় সুখপূর্ণ করিয়া রাখিতে পারিলে, উহাতেই নারীজাতির জ্ঞানবুদ্ধি ও মহত্ত্ব প্রকাশ পায়। কোন স্ত্রীলোক ঘরের কাজকে হীনকর্ম্মভাবে দেখিলে আমি বাস্তবিক অত্যন্ত দুঃখ পাই। আমরা আজকাল আমাদের পূর্ব্বপুরুষদের আচার ব্যবহার হইতে অনেক দূরে সরিয়া পড়িতেছি, আর আমরা যে পথ ধরিয়া চলিতেছি তাহা অধিকতর উন্নত ও সুখপ্রদ হইবে, ইহাই আমাদের একান্ত ইচ্ছা। কিন্তু ঐ নূতন পথ যদি বালিকাদিগকে গৃহকর্ম্মে অবহেলা করিতে শিখায়, তাহা হইলে উহা উন্নতির পরিবর্ত্তে আমাদিগকে অধোদিকেই লইয়া যাইবে।

আবার নারীজাতির শিক্ষার পথে গৃহকর্ম্মকে (শারীরিক শুদ্ধতা ও সুপরিচ্ছদ) উহার উপযুক্ত স্থানে দেখিবার ইচ্ছা করিলেও, কোন স্ত্রীলোকের সমস্ত সময় ও মন শুধু নিজ পরিবারের উপরই সম্পূর্ণরূপে নিবিষ্ট থাকে, এ প্রকার শিক্ষা দেওয়া বা বুঝানও আমার উদ্দেশ্য নহে। আমরা সকলেই সমস্ত মানব পরিবারের সভ্যস্বরূপ, যে জন্য আমাদের গৃহস্থিত পুত্রকন্যা ভাইবোনদের ন্যায় পরিবারের বহিঃস্থিত ভ্রাতা ভগিনীদের কাছেও আমরা কতক পরিমাণে ঋণী। তাঁহাদের ঐ চিরঋণ পরিশোধের জন্য দাতব্যই একমাত্র উপায়। বিশেষ প্রতিগৃহে ও সকলেরই চারদিকে ঐ দানশক্তি চালনার জন্য অনেক নিরুপায় গরীবলোক অবস্থান করে। সুতরাং আমার মতে পরিবার ও প্রতিবাসীরাই নারীদের দাতব্যের প্রথম লক্ষ্য হওয়া উচিত।

অনেকের মতে টাকা পয়সা বা অন্নবস্ত্র দান ব্যতীত আর কিছুই দাতব্য কাজ নহে। কিন্তু প্রকৃত দাতব্যের অর্থ উহা অপেক্ষা অধিকতর গভীর ও প্রশস্ত। উহার মানে—আমাদের যাহা আছে অন্যকে তাহাই দান করা ; কেবল টাকা, কাপড় ও খাদ্য নহে—সহৃদয়তা, ক্ষমা, ধৈর্য্য ও দয়া। প্রকৃত দান কখন নিজের গৌরব করে না, চাটুবাদে ফুলিয়া উঠে না, কখন সগর্ব্বে চলে না, প্রতিদান চাহে না, সহজে রাগ করে না, আর কখনও তাহাকে মন্দ ভাবে না। এরূপ দাতব্যই দান বলিয়া ধর্ত্তব্য, আর ঐরূপ নিঃস্বার্থ দানই নারীজীবনের উদ্দেশ্য হওয়া উচিত!

কেহ কেহ সৌভাগ্যক্রমে নিজ সংসার, পরিবার বা প্রতিবাসীদের মধ্যেই সময় কাটাইবার উপযোগী যথেষ্ট কাজ পান ; তাঁহারা সচরাচর আপনাদের চতুষ্পার্শ্বস্থ লোকের প্রভূত উপকার করেন এবং আপনারাও সর্ব্বদা সুখী ও প্রফুল্ল থাকেন! কখন কখন এজন্য তাঁহারা অতিরিক্ত পরিশ্রম করিতেও কাতর হন না। কিন্তু মানুষের জীবন লৌহের ন্যায়, উহা মরিচা পড়িয়া ক্ষয় হওয়ার পরিবর্ত্তে ব্যবহারের দ্বারা ক্ষয় হওয়াই ভাল। এতদ্ব্যতীত চালনা দ্বারা ঐ সকল পরিশ্রমী নারীদের কার্য্যক্ষমতা বৃদ্ধি পায়, আর সময়ে সময়ে বিপদ বিপত্তির কালে তাঁহারা অনেক মহৎ কাজ করিতে সক্ষম হন।

আবার প্রতি গৃহে এমন অনেক স্ত্রীলোক আছেন যাঁহারা নিজের কর্ত্তব্য সুস্পষ্টরূপে দেখিতে বা বুঝিতে অপারগ। তাঁহারা কোন না কোন কাজে মন দিতে ইচ্ছুক, কিন্তু কি প্রকারে উহা আরম্ভ করিতে হয় তাহা জানেন না। কাজের মহত্ত্বের কথা তাঁহারা পুস্তকে পড়েন বা পিতা ভ্রাতাদির মুখে শুনেন, আর আপনারাও জগতের কিছু না কিছু হিতসাধন করিতে ব্যগ্র ; কিন্তু কি কাজ করিবেন ও কি উপায়ে?

সাধারণ নারীদের এই সমস্যা পূরণের আশায় আমি 'স্ত্রীলোকের কাজ' নামে একখানি গ্রন্থ রচনা করিতে আরম্ভ করি।[১৪] আর উহাতেই আমি নারীর কর্ত্তব্য সম্বন্ধে কতকগুলি পরিষ্কার পথ দেখাইতে চেষ্টা করিয়াছি। কিন্তু এ প্রবন্ধে সে সমুদায়ের বিবৃত্তি করা অসম্ভব। তবে তাহারই গুটিকয়েক বিষয় লইয়া সংক্ষেপে আপনাদিগকে জানাইতে প্রবৃত্ত হইয়াছি। ইহা শুনিয়া যদি আপনাদের মধ্যে একজনেরও প্রকৃত কাজে আসক্তি জন্মায় তাহা হইলে আশাতীত আনন্দলাভ করিব।

কয়েক বৎসর হইল আমাদের দেশে ধাত্রী-বিদ্যা, ডাক্তারী প্রভৃতি কাজের পথ ভদ্র নারীদের জন্য খোলা হইয়াছে। গরীব ও গৃহস্থ স্ত্রীদের ভদ্র ও স্বতন্ত্রভাবে জীবিকা উপার্জ্জনই উহার উদ্দেশ্য। কিন্তু সে সকল বিষয়ে এ প্রবন্ধে লেখার কোন আবশ্যক নাই, কেননা, গৃহস্থ ও দরিদ্র বালারা কখন কাজের অভাবে আলস্যে জীবন যাপন করে না ; তাহারা নিজে না রাঁধিলে কেহ খাইতে পাইবে না, না খাটিলে ছেলে মেয়েদের ভাতকাপড় জুটিবে না—এই ভাবনা তাহাদিগকে যে কোন কার্য্যে হউক সর্ব্বদা নিযুক্ত রাখে।

কিন্তু যে বালিকা বা স্ত্রীলোকেরা সংসারের কোন কাজ করিতে বাধ্য নহেন, যাহাদের গৃহে পরিশ্রম করা অথবা বসিয়া থাকা দুইই সমান, যাহাদের জীবনে কোন লক্ষ্য নাই, কাজের কোন প্রয়োজন নাই,—এইরূপ ধনবান বা মধ্যবর্ত্তী মহিলাদের মধ্যেই আলস্য ও অপদার্থতার অধিকতর আকাঙ্ক্ষা। তাহাদের যত গৃহকর্ম্ম, এমন কি সন্তান পালন পর্য্যন্ত দাসদাসীদের দ্বারা সাধিত হইয়া থাকে। এমন অবস্থায় তাহারা কখন কখন ঐ চিরবিশ্রামে

বিরক্ত হইয়া নিজ মনে—সংসারে আমি কি কাজ করিব?—এ প্রশ্নের উত্তর পর্য্যন্ত ভাবিয়া পায় না। কাজে কাজেই তাহারা আলস্যের আশ্রয় গ্রহণ করে। এরূপ স্থলে তাহারা যদি কাহারও দ্বারা আবশ্যকীয় কর্ম্মে দীক্ষিত ও পথদর্শিত হয়, তাহা হইলে তাহাদের জীবনে যে মহা পরিবর্ত্তন ঘটিবে তাহার আর কিছুমাত্র সন্দেহ নাই। কাজের দ্বারা তাহাদের চিরবিমর্ষ জীবন আনন্দময় হইবে, অনাস্থিত মন স্ফূর্ত্তিময় হইবে, আর হিন্দু সংসার অধিকতর বিশুদ্ধ ও সুখপূর্ণ হইবে, হৃদয় প্রশস্ত হইবে, ও মনোবৃত্তি সমূহ পুষ্টি পাইবে। তখন তাহারা নিজেকেও মান্য করিতে শিখিতে আর অপরের দ্বারায়ও সম্মানিত হইবে।

কোন কোন ব্যক্তি মনে করেন যে নিয়মিত রূপে পরিশ্রম করিলে স্ত্রীলোকের কোমল রূপ কর্কশ হইয়া যায়। এ প্রকার ভাবা অতি অবিবেকের কাজ। কেননা, দরিদ্র পল্লী ও কৃষকবালাদের স্বাস্থ্যের সৌন্দর্য্য ও যৌবনের লাবণ্য কে না জানে? কোন নারীর অবয়বে যদি তাঁহার সদ্ভাবের ও সৎকার্য্যের প্রভা প্রতিভাত হয়, তবে সে সুন্দর মুখ যে আরও কত অধিক উজ্জ্বল হয় তাহা কে না দেখিয়াছেন? একজন অলস অকর্ম্মণ্য নারীর বিম্লান মুখের সঙ্গে একটি কর্ম্মক্ষম সতেজ বদন মিলাইয়া দেখিলে কোন্‌টী বেশী মনোহর দেখায়? আসিয়া ও য়ুরোপের ধনী মহিলাদের মধ্যে কি আমরা এই প্রভেদ সুস্পষ্ট দেখিতে পাই না? আমাদের আসিয়িক ভগিনীরা য়ুরোপীয় ভগিনীদের তুলনায় রূপ, লাবণ্য ও সৌন্দর্য্যে কিছুমাত্র নীচ নহেন, কিন্তু য়ুরোপীয় নারীদের কর্ম্মিষ্ঠ মুখের জ্যোতির কাছে আসিয়িক মহিলাদের প্রভা গ্যাসের আলোকের পার্শ্বে বাতির আলোকের ন্যায় ক্ষীণপ্রভ বলিয়া বোধ হয়। এমন কি, এক ভারতেই রাজপুত, মার্হাট্টী বা খোট্টা নারীদের সতেজ দীপ্তির নিকটে বঙ্গবালাদের সৌন্দর্য্যের শীতল কিরণ তত ভাল খেলে না। অন্যদিকে আবার কর্ম্মহীন, লক্ষ্যহীন লোকের চোক তৎপর ও পরিশ্রমী লোকের চোকের তুলনায় প্রাণশূন্য দেখায়। দুজনেরই রূপ, লাবণ্য সবই আছে, কিন্তু কাজের অভাবে একজনের চোক এত নিষ্প্রভ যে উহা শূন্যতায় অলস জীবন ও বিমর্ষ আত্মার স্পষ্ট পরিচয় প্রদান করে ; আর অন্যজনের নয়নের জেল্লায় তাহাকে কতই মনোহারী করিয়া তুলে ; উহাতে তাহার জ্ঞানবুদ্ধির কতই না পরিচয় পাওয়া যায়! ঐ চোকের দ্বারা তোমার অন্তস্থ আত্মা তাহার আত্মার সঙ্গে কথা কহিতে পারে। প্রকৃত উপকারী কাজ স্ত্রীজাতির সৌন্দর্য্য কমানের পরিবর্ত্তে উহা আরও দশগুণ বৃদ্ধি করে। আবার, ভাল কাজ যেমন মানুষের লাবণ্য বাড়ায়, মন্দ কাজ তেমনি লোকের চেহারা খারাপ করিয়া দেয়। নিঃস্বার্থ পরোপকারই উহার সাধককে ঐরূপ সুন্দর করিতে পারে। যে কাজ আশীর্ব্বাদ স্বরূপ অপরের জন্য দেওয়া হয়, ও যাহা আশীর্ব্বাদ স্বরূপ আনন্দে গৃহীত হয়—সেই কাজই জীবনের প্রকৃত সাধনা! সমস্ত জগতে উহার প্রচুর উদাহরণ দেখা যায়। যাহারা সহৃদয় ও মুক্ত-হস্তে দান করে, তাহারা তেমনি অসংখ্য প্রকারে পুরস্কার পায়। যে অন্যের জন্য আত্মবিসর্জ্জন করে, তাহার নিমিত্তও অপরে প্রাণ সমর্পণ করিতে উদ্যত হয়। নিঃসন্দেহ অনেক মহিলা নিজের পরিচ্ছদ ও বেশভূষার জন্য কত পরিশ্রম করেন, তাঁহাদিগকে দেখিতে বেশ পরিপাটী হয়, আর লোকেও তাঁহাদের যথেষ্ট প্রশংসা করে। কিন্তু নিজ সজ্জায় দুই ঘণ্টা না কাটাইয়া উহার অর্দ্ধেক সময়ও যদি তাঁহারা কোন মাতৃহীনা কন্যার গা ধোয়াইয়া দেন অথবা কোন দরিদ্র বালকের কাপড়

সেলাই করিয়া দেন, তাহা হইলে উহা তাঁহাদের বাহ্যিক পরিপাটীর সঙ্গে আন্তরিক মহত্ত্বের পরিচয় দেয়। অনেক স্ত্রীলোকে জীবিকার জন্য দিবারাত্রি পরিশ্রম করিতে বাধ্য হয়, অবশ্য ওরূপ মেহনতে তাহাদের যে কোন সদ্‌গুণ দেখা যায় না, তাহা নহে। ওরূপ নারীদিগকে দেখিলে সকলেই সুখ্যাতি করে, কিন্তু উহা তাহাদের মহচ্চরিত্রের কোন প্রমাণ দেয় না। কেবল, আমরা যখন, 'এই কাজটা করিলে ওর ভাল হয়' বা 'এই বস্ত্রখানা পাইলে অন্যের উপকারে আসে'—এরূপ ভাবে উদ্দীপ্ত হইয়া কোন সৎকাজ করিতে অগ্রসর হই, সেই কাজ আমাদিগকে পৃথিবী হইতে তুলিয়া এক পদ স্বর্গের সিঁড়িতে অগ্রসর করে।

জীবনকে মহৎ করা যদি মানুষের প্রধান কাজ হইল, তবে অন্যের জন্য খাটিয়া ও অপরকে সুখী করিবার নিমিত্ত কিছু সময় কাটান প্রতি ব্যক্তিরই কর্ত্তব্যস্বরূপ। কিন্তু অন্য লোকের প্রতি আস্থা না থাকিলে ঐ আনন্দের উপায় কিরূপে পাওয়া যাইতে পারে?—এই প্রশ্নের উত্তর সহজেই করা যায়। আমরা যদি আমাদের চতুঃপার্শ্বস্থ লোকদিগকে সুখী করিবার আশায় প্রত্যহ আধ ঘণ্টাও কোন না কোন কাজ করি, তাহা হইলে আস্থা আপনা হতেই আসিবে! আমরা সর্ব্বদা নিজের জন্য খাটিলে উহা যেমন স্বার্থপরতার বৃদ্ধি করে, অপরের নিমিত্ত একবার কাজ করিতে আরম্ভ করিলে উহা তেমনি আমাদিগকে পরপ্রেম শিক্ষা দেয়। আমাদের প্রতি যাহারা দয়ালু ও স্নেহময় তাঁহাদের অপেক্ষা যাহাদের উপর আমরা দয়া বর্ষণ করি, তাহাদের প্রতি আমাদের স্নেহ প্রবল হওয়ার অধিকতর সম্ভাবনা—এ বাক্য আপাততঃ অসঙ্গত বোধ হলেও মানব জীবনে উহা অনবরত ঘটিতেছে। পরের জন্য পরিশ্রম করা আমাদের জীবনে মহা কবচের মত, উহা আমাদিগকে আলস্য ও স্বার্থপরতার গ্রাস হইতে রক্ষা করে।

অন্যদিকে ইহাও কেহ মনে করিবেন না যে প্রয়োজনীয় গৃহকর্ম্ম বা জীবিকা উপার্জ্জন নিঃস্বার্থ পরোপকারের সঙ্গে একত্র চালনা অসম্ভব। বরং উহার বদলে সর্ব্বত্র এইরূপ দেখা যায় যে যাহারা পরিশ্রমে অভ্যস্ত তাহারা কখন কাজে ভয় পায় না। আমি সহরে ও মফঃস্বলে এমন অনেক দরিদ্র পরিবার দেখিয়াছি, যাহারা নিজে সংসারের জন্য সমস্ত দিন ধান ভাঙ্গা, ময়দা পেষা প্রভৃতি কঠিন পরিশ্রমে রত থাকে, তথাচ পাড়াপড়সীর কোন বিপদ বা অসুখ হইলে, তাহারাই সকলের অগ্রে সাহায্য করিতে দৌড়ায়! আমি স্বচক্ষে দেখিয়াছি, কত গরীবের স্ত্রী নিজের দুই তিনটী শিশু সন্তান লইয়া ব্যতিব্যস্ত, তবুও সংসার-প্রপীড়িত প্রতিবাসিনীর ছেলেকে নাওয়াবার ও খাওয়াবার অবসর পায়।

এইরূপে সকলেরই সাধ্যমত ঘরে বাহিরে কাজ করা কর্ত্তব্য; কিন্তু কে কোন্ কাজটিতে নিপুণ বা কোন্‌টি সাধিতে ইচ্ছুক, তাহা নিজ নিজ রুচি ও অভিজ্ঞতার উপর নির্ভর করিবে। যে কেহ শিল্পকর্ম্মে পটু, শিল্পই তাঁহার প্রধান কাজ হওয়া উচিত। রন্ধনে যাঁহার আনন্দ, পাককার্য্যের ভার লওয়াই তাঁহার পক্ষে ভাল। পর-সেবায় যিনি মনোযোগী, পীড়িতের তত্ত্বাবধারণ করাই তাঁহার উপযুক্ত কাজ। কিন্তু যদি কখন এরূপ ঘটে যে কোন বালিকা কিছুতেই আগ্রহ দেখায় না—শিল্প, রন্ধন, গৃহকর্ম্ম বা ঔষধ খাওয়ান—এ সমস্ত কার্য্যই তাহার কাছে এক প্রকার ভার স্বরূপ, তাহা হইলে প্রথমে তাহাকে নিজের মনোগত ইচ্ছার বিরুদ্ধেও পরের জন্য কোন না কোন সাধনে নিযুক্ত হওয়া উচিত। এ সংসারে কোন নারী

যদি যথার্থ মানুষের মত জীবন যাপন করিতে অভিলাষ করেন, তবে কেবল আপন উদর পূরণ ও শরীর আচ্ছাদন করিলেই চলিবে না। ওরূপে স্বার্থপর হইয়া থাকা ইতর প্রাণীদেরই শোভা পায়, কিন্তু সর্ব্বত্র পূজিত নারীজাতির জীবনে উহা বড় লজ্জা ও কলঙ্কের কথা। মানব চরিত্রকে নীচ ও মানুষের অবস্থাকে শোচনীয় করিবার নিমিত্ত আলস্যের মত অপকারী শত্রু আর নাই। উহা লৌহে মরিচার ন্যায়, ফলে পোকার ন্যায়, দেহে জরার ন্যায় মানুষকে একটু একটু করিয়া খাইয়া ফেলে। কিছুদিন হইল, একজন বিধবার সঙ্গে আমার দেখা হয়, তাঁহার প্রীতিপূর্ণ দয়ালু মুখ দেখিয়া আমি তাঁহার সহিত আলাপ না করিয়া থাকিতে পারিলাম না। কথাবার্ত্তায় জানিলাম, [তিনি] অতি সুশিক্ষিতা একজন ধনী হিন্দু মহিলা, আর সর্ব্বদা দাতব্যকার্য্যে এত ব্যস্ত যে, প্রত্যহ তাঁহার এক দণ্ডও বিশ্রামের সময় থাকে না। আমি তাঁহার পরোপকারের জন্য ব্যগ্রতা ও নিষ্কাম জীবনে আশ্চর্য্য ও আনন্দিত হইয়া জিজ্ঞাসা করিলাম,—আপনি কিরূপে ঐ সকল কাজের পথ আবিষ্কার করেন? কেহ কি আপনাকে এই সমস্ত কাজ দেখাইয়া দিয়াছিল?

তিনি উত্তর করিলেন—না, না, তা নয়, স্বামী-শোকে পাগল হইয়া প্রায় দুই মাস যাবৎ আমি শয্যাগত ছিলাম, কিন্তু ঐ বিহ্বল জীবন আমার শোকের তীক্ষ্ণতা কমানোর পরিবর্ত্তে উহা আমাকে এতদূর যন্ত্রণা দিতে লাগিল যে, আমি হতাশ হইয়া একদিন বিছানা হইতে উঠিলাম ও আপনাকে ভুলিবার জন্য এই পরোপকার ব্রত গ্রহণ করিলাম। সেইদিন হইতে আমার জ্বালা যন্ত্রণা সব দূর হইয়াছে, আমার জীবন এখন আর সে জ্বলন্ত নিরাশায় পুড়িয়া মরে না, আমি উহা গরীব দুঃখীদের জন্য উৎসর্গ করিয়াছি। নিষ্কর্ম্মা জীবনের ক্লেশ ও ব্যস্ত জীবনের আনন্দ আমি এখন সম্যক্‌রূপে অনুভব করিতেছি।

আমার বোধ হয় ঐ উন্নত চরিত্র বিধবার মত হাজার হাজার শোকাতুরা স্ত্রীলোক আমাদের হিন্দু সংসারে আছেন, যাঁহারা আপনাকে ভুলিবার জন্য পরোপকারে জীবন উৎসর্গ করিতে উদ্যত। কিন্তু তাঁহারা ঐরূপ শিক্ষিত না হওয়ায় নিজেদের কাজ বাছিয়া লইতে অপারগ। সে কারণে আমি নিজের সাধ্যমত কার্য্যক্ষেত্রে মহিলাদের পথদর্শক হইতে মনস্থ করিয়াছি। সধবা, বিধবা, কে কোথায় বঙ্গমহিলা আছেন, আসুন, আমি আপনাদের হাত ধরিয়া খাটিতে চাই, আপনাদের স্নেহময় উৎসাহ চাই, জগতে আপনাদিগকে আবার পূজিত দেখিতে বাসনা করি। আপনাদের শোচনীয় অবস্থায় হতাশ হইবার কোন আবশ্যক নাই। এ বিশাল সংসার-ক্ষেত্রে ঈশ্বর কীট পতঙ্গদেরও জীবনের নির্দ্দিষ্ট কর্ত্তব্য সৃষ্টি করিয়াছেন ; সুতরাং আপনারা হাজার অন্তঃপুরে আবদ্ধ থাকুন, মানুষের যত ন্যায্য স্বত্ব হইতে বহিষ্কৃত হউন, জগদীশ্বর নারীজীবনের উদ্দেশ্য অতি মহৎ ও আমাদের কাজ অসীম করিয়াছেন। এখন আসুন যে যার নির্দ্দিষ্ট কর্ত্তব্য বাছিয়া সকলে এক মনে, একসঙ্গে খাটিয়া চলি। দেখিব তখন কোন পুরুষ আমাদিগকে অকর্ম্মণ্য বঙ্গবালা বলিয়া ঘৃণা করে। দেখিব কোন হিন্দু আমাদিগকে বিদ্রূপ করিতে সাহসী হয়! আর দেখিব কোন্ আর্য্যসন্তান তখন মহিলাদিগকে বর্ত্তমান হীন অবস্থায় রাখিয়া নিশ্চিন্ত থাকিতে পারে:

# শিক্ষিতা নারী

স্ত্রীলোকের উচ্চশিক্ষার বিষয় লিখিতে গেলে, আমেরিকার কথাই প্রথম আমাদের মনে আসে। আমেরিক মহিলাদের এত অল্প দিনের মধ্যে যেরূপ দ্রুত উন্নতি ও শিক্ষার উৎকর্ষ হইয়াছে, তাহা ভাবিয়া দেখিলে, নারীজাতির ক্ষমতা ও বুদ্ধিশক্তি সম্বন্ধে আর কাহারও সন্দেহ থাকিতে পারে না। বড় বড় ডাক্তারেরা পরীক্ষা করিয়া দেখিয়াছেন যে, সভ্যজাতিদের মধ্যে, পুরুষের অপেক্ষা স্ত্রীলোকের মস্তিষ্ক ৫ আউন্স কম, আর এই সূত্র ধরিয়া অনেকে ক্রমাগত তর্ক করেন যে, স্ত্রীলোক যতই কেন শিক্ষিতা হউক না, উহারা কখনও বিদ্যায় ও জ্ঞানে পুরুষের সমান হইতে পারিবে না। কিন্তু আশ্চর্য্য ও দুঃখের বিষয় এই, তাঁহারা ভাবেন না যে, স্ত্রীলোকের ঐ অল্প মস্তিষ্কের কারণ—আদিম কাল হইতে প্রায় বরাবরই উপযুক্ত শিক্ষার অভাব। মানবজাতির সৃষ্টি হইতে বর্ত্তমানকাল পর্য্যন্ত, স্ত্রীলোকেরা যদি সমানভাবে পুরুষের মত শিক্ষা পাইয়া আসিত, তাহা হইলে, উহাদের মস্তিষ্কও যে পুরুষজাতির সমান বৃদ্ধি পাইত, তাহার কোনও সন্দেহ নাই।

আর, এখন হইতে যদি পুরুষেরা সমস্ত জ্ঞানচর্চ্চার ভার স্ত্রীজাতির উপর অর্পণ করিয়া, নিজেরা কেবল সংসারের কাজে দিন কাটান, তাহা হইলে, ইহাও সম্ভব যে, তিন চারি হাজার বৎসব পরে, স্ত্রীলোকের মস্তিষ্ক ও তাহার সঙ্গে সঙ্গে জ্ঞানশক্তিও, পুরুষজাতির অপেক্ষা ৫ আউন্স বাড়িয়া যাইবে, কিন্তু ইহা এখন কার্য্যে পরিণত করা একরূপ অসাধ্য। সুতরাং মস্তিষ্ক লইয়া আব তর্কবিতর্ক না করিয়া, ঐ অল্পমস্তিষ্কবিশিষ্ট স্ত্রীজাতি যে এই ৪০/৫০ বৎসরের মধ্যে পুরুষের কত কাছাকাছি উঠিয়াছেন, তাহা দেখা যাউক।

এই শতাব্দীতে, কেবল ৫০ বৎসরের মধ্যে, ইংলণ্ড ও আমেরিকার নারীমণ্ডলীব যে পরিবর্ত্তন ঘটিয়াছে, তাহা দেখিলে, বাস্তবিক অতিশয় আশ্চর্য্য হইতে হয়। এই অল্পকালে কত সহস্র সহস্র শিক্ষিতা, প্রখরবুদ্ধি ও কার্য্যক্ষম স্ত্রী, ডাকঘর, ব্যাঙ্ক ও অন্যান্য বড় বড় আফিসে কেরানীব কাজে নিযুক্ত হইয়াছে। কত নিপুণ ও উপাধিধারিণী নারী, চিকিৎসা করিয়া পীড়িত লোকদের যন্ত্রণা দূর করিতেছে। কত দার্শনিক, ন্যায়বিৎ, বিজ্ঞানবিৎ ও আইনজ্ঞ মহিলা, আমাদের দৃষ্টিপথে একে একে আবির্ভূত হইয়াছে। কত হারাণ নক্ষত্রের ন্যায স্ত্রীলোকের হারাণ তেজ ও বুদ্ধি, জ্ঞানচর্চ্চার ফলে, ক্রমে সংসার-আকাশে ফুটিয়া উঠিতেছে! আমেরিকার ওয়াসিংটন প্রদেশের স্ত্রীলোক জুরী ও এটর্নীরা, পুরুষদের অপেক্ষা অধিক স্থিরবুদ্ধি ও আইননিপুণ বলিয়া পরিগণিত হন। ইউনাইটেড ষ্টেটে, এখন প্রায় ৫৫ জন স্ত্রীলোক এটর্নীর কাজ আর নিউইয়র্কে ৬ জন, সাধারণ বক্তার কাজ করিতেছেন। তিন জন বড় স্ত্রীলোক ডাক্তার—সুসেন ষ্ট্যাক্‌হাউস, ক্লারা মার্শেল ও মেরী উইনেট্‌স—[১৫] ফিলাডেলফিয়ার ক্লিনিকেল (Clinical) বোর্ডের সভ্য ; ঐ স্থানে, ৮ জন স্ত্রী ডাক্তারের প্রত্যেকের বৎসরে ২০,০০০ ডলার, ১২ জনের ১০,০০০, আর ২২ জনের ৫,০০০ ডলার করিয়া উপার্জ্জন। ঐ দেশের হলণ্ড প্রদেশে, বহুসংখ্যক স্ত্রীলোক ঔষধসম্বন্ধীয় রসায়নবিদ্যার কাজে নিযুক্ত আছে। ইহা ভিন্ন, মিসেস্ ফ্র্যাঙ্ক লেস্‌লি নামে একটি রমণী, একখানি বড়

সংবাদপত্রের সম্পাদক ও কার্য্যাধ্যক্ষ। আমেরিকায় তাঁহাকে সকলে 'ইলাষ্ট্রেটের প্রেসের মা' বলিয়া আহ্বান ও মান্য করে ; তাঁহার কাগজের লেখকরাও প্রায় সকলেই স্ত্রীলোক ; আর তাঁহাদের আয়ও মন্দ নয়। ইহা ব্যতীত, বড় বড় গ্রন্থকর্ত্রীও আমেরিকায় অনেক আছেন এবং তাঁহাদের উপার্জ্জনও প্রচুর।

আমেরিকার পর, স্ত্রীদের উচ্চশিক্ষায়, ইংলণ্ড আমাদের দৃষ্টি আকর্ষণ করে। ইউরোপের মধ্যে, এই ক্ষুদ্র দ্বীপটি স্ত্রীশিক্ষাবিষয়ে যেমন উচ্চপদবী পাইয়াছে, সেরূপ আর কাহারও ভাগ্যে ঘটে নাই। ঐ দেশে প্রায় ১,০০০ বালিকাদের উচ্চশ্রেণীর স্কুল, এবং প্রাপ্তবয়স্কা যুবতীদের জন্য ৬/৭টা বড় বড় কলেজ আছে। আর ছোট ছোট মেয়েদের স্কুলের ত সংখ্যা নাই। ঐ সব উচ্চশ্রেণীর বিদ্যালয়ে, ধনী ও মধ্যবিত্ত লোকদিগের প্রায় ২৫,০০০ বালিকা প্রতি বৎসর শিক্ষা পাইয়া থাকে। উহাদের বয়স ১২ হইতে ১৮ বৎসর পর্য্যন্ত। এই সব মেয়েদের মধ্যে, অধিকাংশই সংসারের কাজ শিক্ষা করে ; তদ্ভিন্ন, যাহাতে পিতামাতাদির গলগ্রহ না হইয়া, এই অগাধ সংসারে নিজেদের জীবিকা উপার্জ্জন করিতে পারে, সে সব বিষয়ে বিশেষরূপে শিক্ষিত হয়। ইহাতে স্পষ্ট দেখা যায় যে, প্রতিবৎসরে এই ২৫,০০০ শিক্ষিতা বালিকাদের সাহায্য দ্বারা, ভবিষ্যতে ঐ দেশের যত ছোট ও অশিক্ষিতা মেয়েরা, ক্রমে জ্ঞান, উন্নতি ও ধর্ম্মপথে অগ্রসর হইবে, এবং ব্রিটনের মহা শ্রীবৃদ্ধিসাধন করিবে।

পূর্ব্বোক্ত বিদ্যালয়ের প্রতিটিতে গড়ে ৮০০ বালিকা ভর্ত্তি থাকে, তাহার মধ্যে তিন ভাগ দৈনিক ছাত্রী অর্থাৎ তাহারা প্রতিদিন ৯টা হইতে পাঁচটা অবধি স্কুলে পড়ে ও ছুটির পর বাড়ী যায়। আর অবশিষ্ট বার্ষিক ছাত্রী,—তারা বড় বড় শীতগ্রীষ্মাদির ছুটী ভিন্ন, প্রায় সমস্ত বৎসরই স্কুলে থাকে, স্কুলবাড়ীতেই খায়, পড়ে ও ঘুমায়। প্রত্যেক বিদ্যালয়ে ৯টার সময় পাঠ আরম্ভ ও ১২টা পর্য্যন্ত পড়া হয়। ১২টা হইতে ২টা পর্য্যন্ত আহার, বিশ্রাম ও খেলার সময় দেওয়া হয়। তাহার পর, বিকাল বেলায়, বালিকারা গানবাজনা ও চিত্রাদিতে শিক্ষা পায়। এই সব ছাড়া, ঐ সকল বিদ্যালয়ে, বিজ্ঞান, উদ্ভিদ্‌তত্ত্ব, শিল্পবিদ্যা, জ্যোতিষ, রসায়ন, অঙ্ক ও ভূগোল ইত্যাদি কঠিন বিষয়েও, বালিকাদের আবশ্যক ও ক্ষমতা অনুসারে, প্রতি সপ্তাহে পাঠ ও লেক্‌চার দেওয়া হয়। কেহ কেহ বা গ্রীক ভাষা শেখে, আর অধিকাংশই উত্তমরূপে লাটিনভাষায় শিক্ষিত হয়। সরল শারীরবিদ্যা, রন্ধন ও ইতিহাস, ইত্যাদিও বাদ যায় না। আর প্রতি রবিবারে একজন পুরোহিত ধর্ম্মোপদেশ দেন। এই সব পাঠের জন্য, প্রতি বালিকাকে গড়ে মাসে ১৫্ টাকা ফি বা বেতন দিতে হয়। এই সব উচ্চশ্রেণীর বিদ্যালয়ে প্রায় সকল অধ্যাপকেরাই স্ত্রীলোক, তাহার মধ্যে ১৫ জন উপাধিধারিণী।

ঐ সকল বিদ্যালয়ে, ৫/৬ বৎসর থাকিয়াও, যদি কোনও বালিকা আরও উচ্চশিক্ষা পাইবার ইচ্ছা করে, তাহা হইলে, সে কোনও বিশ্ববিদ্যালয়ে সংযুক্ত স্ত্রী-কলেজে গিয়া পড়িতে পারে। ব্রিটনের স্ত্রী-কলেজের মধ্যে, কেম্ব্রিজের গার্টন[১৬] ও নিউন্‌হ্যাম্‌ই অধিক বিখ্যাত।[১৭] গার্টন সংস্থাপিত হইবার পর অবধি, উহাতে প্রায় ২৫০ জন ছাত্রী ভর্ত্তি হইয়াছে, এবং ১৩০ জন বিশ্ববিদ্যালয়ের উপাধি পাইয়াছে। আর, নিউন্‌হ্যামের ৪৮০ জন

ছাত্রীর মধ্যে, ৪০০ যুবতী, বড় বড় উপাধি লইয়াছে। ঐ সব স্ত্রী বি-এ-দের মধ্যে, ১৩০ জন উচ্চশিক্ষা বালিকাবিদ্যালয়ের প্রধান শিক্ষয়িত্রীর বা অন্য কোনও শিক্ষকের পদে, নিযুক্ত হইয়াছে।

ইংলণ্ডে, প্রায় আজকাল অধিকাংশ, ভাল-মন্দ সব রকমের উপন্যাসগুলিই নারীরচিত। ঐ সব স্ত্রীগ্রন্থকর্ত্রীদের মধ্যে, বর্ত্তমান মিসেস্ অলিফ্যান্ট, মিস্ থ্যাকারে, মিস্ ব্র্যাড্ন প্রভৃতি[১৮] কয়েক জন, অতি প্রসিদ্ধ। আর মৃত মহিলা লেখিকাদের মধ্যে, জর্জ এলিয়ট, মিস্ ব্রন্ট, মিসেস্ ক্রেক্ ও মিস্ অষ্টিন্,[১৯] অত্যন্ত বিখ্যাত ছিলেন। এই সব গ্রন্থকর্ত্রীরা উপন্যাস লিখিয়া যে কত উপার্জ্জন করেন ও করিয়া গিয়াছেন, তাহা শুনিলে হয় ত আমাদের প্রত্যয় হয় না। কিন্তু, ইংলণ্ডে ও আমেরিকায় উহা সচরাচর ঘটিতেছে। উঁহারা এক-একখানি নবেল লিখিয়া, অন্ততঃ ১০,০০০ টাকা পাইয়া থাকেন, আর ঐ সকল উপন্যাস-লেখিকারা বৎসরে দু' খানার কম পুস্তক না লিখিয়া ছাড়েন না ; সুতরাং শুধু কলম চালাইয়া, গড়ে তাঁহাদের অন্ততঃ ১,৫০০ টাকা মাসিক আয় হয়! ঐ সব বড় লেখিকা ছাড়া যে কত মাঝারী ও ছোট-রকমের গ্রন্থকর্ত্রী আছেন, তা' বলা যায় না ; তাঁহাদের নাম ও পুস্তকের গুণানুসারে, তাঁহাদের উপার্জ্জনের তারতম্য হয়।

ইংলণ্ডের মৃত গ্রন্থকর্ত্রী, বিখ্যাত জর্জ এলিয়টের নাম, বোধ হয়, অনেক পাঠক শুনিয়া থাকিবেন ; তিনি, পুরুষের অবিচারের ভয়ে, নিজের নাম লুকাইয়া, প্রথমে ঐ পুরুষের নাম দিয়া, এক উৎকৃষ্ট গ্রন্থ লেখেন ; পরে যখন সকলে তাঁহার পুস্তকের প্রচুর প্রশংসা করিতে লাগিল ও আগ্রহের সহিত ঐ পুস্তক পড়িল, তখন তিনি নিজের পবিচয় দিলেন। কিন্তু, তাঁহার উপন্যাসগুলি এত গভীর চিন্তা, জ্ঞান ও অভিজ্ঞতার ফল যে, লেখিকার প্রকৃত পরিচয় পাইয়াও, আর কোনও লোক তাঁহার পুস্তককে 'স্ত্রীলোকের লেখা' বলিয়া উপেক্ষা করিতে সাহস করিল না, বরং তাঁহার রচিত গ্রন্থ সর্ব্বত্রই পঠিত ও আদৃত হইতে লাগিল। তথাপি, উপন্যাসবিরচনে এতদূর সফল হইয়াও, তিনি নিজের প্রণীত গ্রন্থে, ঐ পুরুষের নাম পরিবর্ত্তন করিয়া তখনও তাঁহার প্রকৃত নাম, (মেরী ক্রস) দেন নাই। সে জন্য, এখনও তাঁহার পুস্তক, সর্ব্বত্র জর্জ এলিয়েটের লিখিত বলিয়াই প্রচলিত। কিন্তু যে নামেই তিনি সাধারণের কাছে পরিচিত থাকুন না, তিনি যে একজন অসামান্য চিন্তাশীলা, বিদ্যাবতী, নারীরত্ন ছিলেন, তাহার কোনও সন্দেহ নাই। ঐ মহিলা, তাঁহার প্রথমগ্রন্থের জন্য, প্রকাশকের নিকট হইতে ১,০০,০০০ টাকা পারিশ্রমিক পাইয়াছিলেন। অবশ্য এরূপ সফলতা সকলের জীবনে ঘটে না ; কিন্তু, স্ত্রীলোকে সুশিক্ষিতা হইলে, কোনও না কোনও উপায়ে যে ভদ্রভাবে জীবিকা উপার্জ্জন করিতে পারে, সে বিষয়ে আর সন্দেহ নাই।

নারীরা অর্থ উপার্জ্জন করে না বলিয়া, যাঁহারা স্ত্রীশিক্ষায় বাধা দিতে চাহেন, তাঁহারা পূর্ব্বোল্লিখিত আমেরিক স্ত্রী-ডাক্তার ও স্ত্রী-এটর্নীদের এবং ইংরেজ গ্রন্থকর্ত্রীদের আয়ের কথা পড়িয়া, আশা করি, তর্কের পূর্ব্বে, মনে মনে একটু বিবেচনা করিবেন।

অনেকে আবার এই বলিয়া স্ত্রীশিক্ষাসম্বন্ধে ওজর তুলেন যে,—নারীজাতি শিক্ষার প্রভাবে যত স্ত্রীসুলভ গুণ হারাইয়া সকল বিষয়ে পুরুষের সঙ্গে সমানে আড়াআড়ি করে,

কিন্তু মন দিয়া সংসারের কাজকর্ম্ম দেখে না, ইত্যাদি। কিন্তু তাঁহারা চক্ষু মেলিয়া চাহিলেই দেখিতে পাইবেন যে, তাঁহাদের সে সংস্কার একান্ত ভ্রমাত্মক। আমেরিকায় স্ত্রীশিক্ষার অত উন্নতি হইলেও, সেখানকার রমণীরা, সংসারের কাজে অমনোযোগিনী বা সন্তানপালনে অজ্ঞ নয়। বরং তাহারা অধিকতর নিয়মপূর্ব্বক ও সুশৃঙ্খলে গৃহকর্ম্ম ও শিশুপালন করিয়া সংসারের সুখ বাড়ায় ও দেশের উন্নতি করে। অবশ্য দুই চারি জন স্ত্রী, পুরুষের পোষাকাদি পরিয়া, স্বাধীনতা ও উচ্চ-শিক্ষার কিছু অপব্যবহার করে বটে, কিন্তু দু'-এক জনের দৃষ্টান্ত দেখিয়া, সমস্ত স্ত্রীজাতির শিক্ষা ও স্বাধীনতার প্রতি খড়্গহস্ত হওয়া কি জ্ঞানীর কার্য্য? আবার আমেরিকা ছাড়িয়া, ইংলণ্ডের উচ্চশিক্ষিতা নারীমণ্ডলীর মধ্যে আসিলেও আমরা দেখিতে পাই যে, স্ত্রীজাতির উচ্চশিক্ষাবলে, নারী-সুলভ সমস্ত কোমলগুণ না হারাইয়া, বরং তাহারা স্ত্রী-জীবনের সমস্ত কাজ অধিকতর বুদ্ধি, চতুরতা ও শৃঙ্খলার সহিত করিতে পারে। ঐ দেশেও দুই চারি জন স্ত্রীস্বাধীনতার ও স্ত্রীশিক্ষার অপব্যবহার করিয়া থাকে বটে, কিন্তু তাহাদের বাদ দিলে, ইংরেজ সংসারে যেমন নিয়ম, পরিপাট্য ও নৈপুণ্যের চিহ্ন দেখা যায়, আমাদের অল্পশিক্ষিতা বা অশিক্ষিতা স্ত্রীলোকদের মধ্যে, সেরূপ সুব্যবস্থা কখনও দৃষ্টিগোচর হয় না। ইহাতে স্পষ্ট বুঝা যায় যে, ঈশ্বর যে অভিপ্রায়ে জগতে স্ত্রীজাতির সৃষ্টি করিয়াছেন, হাজার লেখাপড়া শিখিলেও, তাহারা কখনও পরমেশ্বরের সে উদ্দেশ্যের বিপরীত দিকে যাইতে চাহে না।

এ জগতের রক্ষণশীল লোকেরা এতদূর ক্ষুদ্রমনা যে, এই সব নানা সদুদাহরণ দেখিয়াও, তাঁহাদের চোক খুলে না, আজকাল প্রায় সকল দেশেই এমন অনেক লোক দেখা যায়, যাঁহারা ভাবেন,—উচ্চশিক্ষা পাইলে স্ত্রীলোকে নারীত্ব হারাইয়া, পুরুষের সকল কাজে প্রতিদ্বন্দ্বী হইয়া দাঁড়াইবে, কিন্তু আমরা আশা করি, সুশিক্ষিতা মহিলাদের দৃষ্টান্ত দেখিয়া, রক্ষণশীল জগতের ঐরূপ বিরোধভাব ক্রমে বন্ধুভাবে পরিণত হইবে। আর, ইহাও কোনও বুদ্ধিমান্ ব্যক্তি অস্বীকার করিতে পারিবেন না যে, স্ত্রীলোকের নম্রতা, সরলতা, লজ্জাশীলতাদি গুণই সর্ব্বত্র আদৃত হইয়া থাকে, কিন্তু নারীজাতির অজ্ঞতাকে কেহই মান্য করে না। সেই হেতু, প্রকৃত শিক্ষা দ্বারা স্ত্রীদের ঐ সকল গুণের আরও উৎকর্ষ লাভ ব্যতীত অপকর্ষলাভের কোনও সম্ভাবনা নাই। অন্য দিকে, উহা মার্জ্জিত স্ত্রীকে আরও মার্জ্জিত, সুন্দরকে আরও সুন্দর করিয়া তুলে। প্রকৃত শিক্ষাই নারীকে স্বামীর সহায় ও উপযুক্ত ভার্য্যা করিয়া তুলে, পরস্পরের ভালবাসাকে অধিকতর বিশুদ্ধ ও পরস্পরের সঙ্গকে অধিকতর সুখপ্রদ করিয়া থাকে। উহাই কেবল জননীকে তাঁহার পবিত্র কর্ত্তব্যে অধিকতর পারদর্শিনী করে ; শিক্ষিতা মায়ের সুরুচি ও উদাহরণ দ্বারাই সন্তানদের কচি মন ভাল আদর্শের দিকে ধাবিত হয় ; আর শৈশবকালে মার কথা শুনিয়া, শিশুদের মনে যে সকল সদ্ভাব ও সুগুণের জন্ম হয়, কার সাধ্য, বৃদ্ধ বয়সেও তাহা উপড়াইয়া ফেলে?

সেই জন্য, স্ত্রীজাতির শিক্ষাই জাতীয় সদ্‌গুণের ও সচ্চরিত্রের প্রধান মূল ; আর উহা দ্বারাই ব্যক্তিবিশেষ হইতে সমস্ত জগতের উন্নতি হইবার সম্ভাবনা। উচ্চ স্ত্রীশিক্ষা দ্বারা, সামাজিক আলাপ ও সামাজিক সুখের আরও বৃদ্ধি হয় ; আর উহাই বিবাহকে স্ত্রী-পুরুষের প্রেমের পথ ও পরস্পরের মানসিক সুখের সোপান করিয়া তুলে। রমণীদের সুশিক্ষা দ্বারাই

সাধারণ লোকের নীতিশিক্ষা হইয়া থাকে, আর উহাই জীবনের সমস্ত কাল ও মানব গৃহকে সুখময় করিতে পারে। আর জ্ঞানের প্রভাবেই, নারীরা বৃদ্ধ বয়সে সর্ব্বত্র উপেক্ষিত না হইয়া, সুশিক্ষিত লোকের সমাজে, সর্ব্বদা মান্য ও শ্রদ্ধা পাইয়া থাকেন।*

*[এই প্রবন্ধটিকে কেন্দ্র কবে বাদ-প্রতিবাদমূলক আলোচনাব জন্য পবিশিষ্ট ২ অংশ দেখুন।]

# অশিক্ষিতা ও দরিদ্রা নারী

জন্মকালে, সকল দেশের, সকল সময়ের ও সকল শ্রেণীর কন্যারাই এক অবস্থায় থাকে; কিন্তু ভূমিষ্ঠ হইবা মাত্র, পিতামাতা ও দেশকাল ভেদে, তাহাদের অবস্থা ও জীবনের তারতম্য ঘটিয়া থাকে। তথাচ,—বনে ভূমিষ্ঠ গারোর কন্যা, প্রাঙ্গণে শায়িত গয়লার মেয়ে, তেতলার ঘরে বিছানায় স্থিত ভারতীয় ধনীর বালিকা ও মখমলের শয্যায় আবৃত একজন ধনাঢ্য ইউরোপীয়ের সদ্যোজাত শিশুর—আভ্যন্তরিক অবস্থার কিছুমাত্র প্রভেদ নাই। উহারা সকলেই ক্ষুধা পাইলে একরূপে কাঁদে। মাতৃস্তনপানে একভাবে পরিতৃপ্ত হয়, আর জননী যা কিছু আহার করুন, উহা একভাবে জীর্ণ হইয়া একই প্রকার স্বাভাবিক নিয়মবলে তাহাদের শরীর পুষ্ট করে। অবশ্য, বাহ্যিক বেশ-ভূষায় উহাদের যে বিভিন্নতা দেখা যায়, তাহাতে উহাদের আন্তরিক কোনও প্রভেদ সাধন করিতে পারে না। শীতকালে জরি-মখমলের ও বনাতের পরিচ্ছদে উহাদের গা ঢাকা দাও, কি মোটা কাঁথা বা ভালুকের চামড়ায় আচ্ছাদন করিয়া রাখ, সকল শীতবস্ত্রেই উহারা এক উপকার পায়। গ্রীষ্মকালে উহাদিগকে খাটের উপর শীতলপাটীতেই শোয়াইয়া রাখ, বা বনের ভিতর নরম ঘাস ও পাতার উপরই ফেলিয়া রাখ—উহারা সর্ব্বত্রই একভাবে হাত পা নাড়িয়া খেলা করিবে। কিন্তু ঐ বালিকারা যত বড় হইতে থাকে, উহাদের শরীর, জীবন ও অবস্থার তারতম্য, তত অধিকরূপে পরিস্ফুট হয়।

ইহা সত্য যে, ধনী, দরিদ্র, শিক্ষিত ও মূর্খ, সকল লোকের সন্তানদেরই এক অসুখ হয়, আর একরূপ ঔষধ ও মার যত্ন হইতেই ভিন্ন ভিন্ন শিশু আরোগ্য লাভ করে। কিন্তু অধিকাংশ দরিদ্র-সন্তানেরা উপযুক্ত ঔষধও পায় না, আর মার শুশ্রূষাতেও বঞ্চিত থাকে; পিতামাতা দরিদ্র, ঔষধ কিনিবার সঙ্গতি নাই ; অথবা পিতামাতা অসভ্য, ভিন্ন ভিন্ন রোগের যে স্বতন্ত্র স্বতন্ত্র ঔষধ আছে, তাহারা সে বিষয়ে অজ্ঞ। দরিদ্র বা অসভ্য মার মনে যে ধনী মাদের অপেক্ষা স্নেহ অল্প, তাহা নহে ; তবে শিক্ষা ও সময়ের অভাবে, তাহারা উপযুক্তরূপে সন্তানপালনে অক্ষম। ধনীর বালিকা এদিকে পরিষ্কার পরিচ্ছন্ন ভবনে, মার যত্নে ও ঝিয়ের কোলে কোমলভাবে লালিত হয় ; গরীবের শিশু মাটীর উপর কাদা ধূলা মাখিয়া বাড়িতে থাকে। এইরূপে দুটি কচি ফুল একভাবে জন্মিয়া, যত্ন ও শিক্ষার বলে, একটি বাগানের গোলাপ হয়, আর অযত্ন ও অশিক্ষাবশতঃ অন্যটি বনের ভাঁটবাকস ফুলের মত গড়াগড়ি যায়।

এখন হইতে আমরা উহাদের বাহ্যিক প্রভেদের সহিত মানসিক বিভিন্নতার চিহ্ন স্পষ্ট দেখিতে পাই। বড় ও সভ্য লোকের কন্যা কাদাধূলায় হাত দিতে ঘৃণা করে, আর গরীব বা অসভ্যের মেয়ে কাদা মাখিয়া পরম সুখী হয়। একটি বালিকা কাপড় না পরিয়া কখনও ঘরের বাহিরে আসে না, অপরটি উলঙ্গ অবস্থায় রাস্তায় যাইতে লজ্জা পায় না! ক্রমে, একজন বিদ্যা শিখিয়া নানা বিষয়ে জ্ঞানবতী হয় ; অন্যজন নিজের অবস্থা পর্য্যন্ত ভাল রকম না বুঝিয়া, পশুর মত জীবন কাটায়। এখন দেখ, ঐ দুটি ফুলে কত প্রভেদ! বাহ্যিক বিভিন্নতা হইতেই উহাদের এই আন্তরিক অনৈক্য! সুতরাং জন্মিবার পর প্রথম হইতেই আমরা যদি

ঐ দুটি শিশুকে একভাবে পরিষ্কার পরিচ্ছন্ন রাখিয়া লালন করিতাম, তাহা হইলে, দু'জনেই যে প্রাপ্ত বয়সে একরূপ পরিষ্কার, শিক্ষিতা ও চতুরা হইত, সে বিষয়ে কোনও সন্দেহ নাই।

স্ত্রীলোক স্বভাবতঃ কোমল হইলেও, বাল্যকাল হইতে পৃথিবীর নানাবিধ ঝড় তুফান সহিয়া, দরিদ্র বালিকারা শীঘ্রই কঠিন কর্ম্ম করিতে অভ্যস্ত হয়। আর উহারা যতই কঠিন কাজ করুক না কেন, সকল জাতির ও সকল শ্রেণীর নারীরাই সমান স্নেহশালিনী ; তবে সভ্য মহিলাদের ঐ মৃদুভাব যত সুন্দররূপে পরিস্ফুট হয়, গরীব ও অসভ্য বালাদের যে কেন তত দূর ফুটিতে পায় না, তাহা আমি এই প্রবন্ধে দেখাইতে চেষ্টা করিব।

পৃথিবীর মধ্যে ইংলণ্ড ও আমেরিকা ভিন্ন, (ইংলণ্ডে স্ত্রীর সংখ্যা পুরুষের অপেক্ষা অনেক বেশী, আর আমেরিকায় অনেক কম ;) সকল দেশের স্ত্রীর সংখ্যাই পুরুষের প্রায় অর্দ্ধেক, তাহা হইতে তিন ভাগ ধনী, মধ্যবিত্ত ও গৃহস্থ বাদ দিয়া কেবল এক চতুর্থাংশ দরিদ্র ধরিলেও, এ জগতে যে কত লক্ষ গরীব স্ত্রী আছে, তাহার গণনা করা বড় সহজ নয়। অথচ, এই এত লক্ষ দুর্ভাগ্য বালা যে কি কষ্টে জীবিকা নির্ব্বাহ ও সন্তান পালন করে, সে বিষয় অতি অল্প লোকই গ্রাহ্য করিয়া থাকেন। অর্থোপার্জ্জন পুরুষের প্রধান কার্য্য, সুতরাং উহা তাঁহাদের পক্ষে যতদূর ক্লেশকর ও আয়াসসাধ্য হউক না কেন, স্ত্রীলোকের পক্ষে উহা তাহা অপেক্ষা দ্বিগুণ কষ্টকর। বিশেষতঃ, সন্তানপালন ও গৃহকর্ম্মই নারীর প্রধান কার্য্য, সে জন্য স্ত্রীদিগকে যখন ঐ কাজের উপর আবার সংসারের আহার যোগাইতে হয়, তখন উহাতে কত দৃঢ়তা, পরিশ্রম, সহিষ্ণুতা ও স্থিরবুদ্ধির আবশ্যক, তাহা বলা যায় না। কিন্তু আমরা এমন দুর্ভাগ্য দরিদ্র স্ত্রীদের মধ্যেও এমন মা ও গৃহিণী অনেক দেখিতে পাই, যাহারা মন দিয়া সংসারের কার্য্য করে, আবার অর্থ উপার্জ্জন করিয়া সন্তানদের ভরণপোষণ করে! আমাদের দেশের দরিদ্র কৃষকপত্নীরা যে কত পরিশ্রমী ও সহিষ্ণু, তাহা কাহারও অবিদিত নাই। তাহারা ধান ভানে, চাল কাঁড়ে, ময়দা পিষে ও গৃহে আরও অনেক শ্রমসাধ্য কাজ করিতে বাধ্য হয়। আদিম কাল অপেক্ষা ভারতবর্ষের অন্যান্য অনেক ভাল বিষয়ের ন্যায়, কৃষিজীবীদের অবস্থাও অপেক্ষাকৃত অনেক নিকৃষ্ট হইয়া দাঁড়াইয়াছে। এখন, আমরা উত্তর-পশ্চিম প্রদেশের ব্রাহ্মণ কৃষকদের মধ্যেই অনুসন্ধান করি, আর বাঙ্গালার নানাজাতীয় চাষীদের মধ্যেই দেখি, বা দাক্ষিণ্যাত্যের শঙ্করবর্ণ কৃষিজীবীদের কাছেই যাই,—সকল স্থানেই, দরিদ্র কৃষক পত্নীদের মধ্যে কেবল কুসংস্কার, অজ্ঞতা ও নিদ্রিত জীবনের উদাহরণ দেখিয়া স্তম্ভিত হই। কিন্তু উহাদের আত্মা ঘুমন্ত থাকিলেও উহাদের জীবন মৃত নয়, যদিও উহারা সংসারের কাজ ও সন্তানপালনে কিছুমাত্র অবহেলা করে না, আর স্বভাবের দ্বারা পালিতা বলিয়া ও প্রাকৃতিক সৌন্দর্য্যে বেষ্টিত থাকিয়া, অনেক স্বাভাবিক শিক্ষা লাভ করিয়া থাকে, তথাপি, প্রকৃতরূপে বিদ্যাজ্ঞানে শিক্ষিত হইলে, তাহারা ঐ স্বাভাবিক জ্ঞানকে আরও কত কার্য্যোপযোগী করিতে পারিত, তাহা হইলে, তাহাদের সংসার কত শৃঙ্খলাময় ও সন্তানেরা কত সুস্থ ও সবল থাকিত।

বর্ত্তমান ভারতের ও ইউরোপের অধিকাংশ দেশের দরিদ্র কৃষকপত্নীদের অবস্থা প্রায় এক প্রকার। যেখানে সুশিক্ষা ও সদাচারের প্রভাবে নারীরা সৌভাগ্য ও উন্নতির উচ্চ শিখরে আরোহণ করিয়াছে, এবং যেখানে শিক্ষার অভাবে তাহারা দুর্ভাগ্য ও অবনতির অতলস্পর্শে

পড়িয়া আছে, এইরূপ দুই তিনটি বিভিন্নধর্ম্মী দেশের স্বতন্ত্র উদাহরণ দেখাইয়া সদাচারণের সুফল ও কর্কশ ব্যবহারের কুফল দেখাইতে চেষ্টা করিব। এ জগতে এমন দেশ অতি বিরল, যেখানে দরিদ্র স্ত্রীরা পুরুষের কাজ করিয়াও, গৃহকর্ম্ম ও সন্তানপালনে তাচ্ছল্য করে না। পুরুষ মহা বুদ্ধিমান্ হইলেও, ঐ দুই কাজ কখনও সুচারুরূপে সাধন করিতে পারে না। ফ্রান্স ও সুইজর্লণ্ড দেশের কৃষকবালারা, এই দুই কার্য্যে পরিশ্রম ও কার্য্যপটুতার এবং কোমলতার প্রধান উদাহরণস্বরূপ। দরিদ্র ফরাসী স্ত্রীরা, তাহাদের স্বামী, বাপ বা ভাইয়ের সঙ্গে সমানে চাষ দেয়, শস্য রোপণ করে, ঘাস তোলে, লাঙ্গল চালায় ও অন্যান্য যত মাঠের কাজ করে, অথচ তাহাদের সংসারে পরিচ্ছন্নতা ও পারিপাট্য দেখিলে মনে হয় না যে, গৃহিণীরা সর্ব্বদা বাহিরে থাকে। আর তাহাদের সন্তানদের সুন্দর হাস্যময় মুখ দেখিলে কেহ ভাবিতেও পারেন না যে, তাহাদের মায়েরা প্রতিদিন মাঠে মাঠে ঘুরিয়া বেড়ায়। সকলে সবিস্ময়ে জিজ্ঞাসা করিবেন,—ইহার কারণ কি? নারীজাতির শিক্ষা, পরিশ্রম, সহিষ্ণুতা, মিতব্যয়িতা ও কোমল গুণের সঙ্গে কঠিন গুণের মিশ্রণই উহার একমাত্র হেতু।

সুইজর্লণ্ড শীতপ্রধান ও পর্ব্বতময় দেশ বলিয়া, সেখানে চাষ-বাস ও গাছপালা রোপণ করিতে অনেক যত্ন ও পরিশ্রম আবশ্যক হয়। দরিদ্র স্ত্রীরা সেই অতিরিক্ত পরিশ্রমের ভার নিজের মস্তকে বহন করে। দ্রাক্ষালতা রোপণ করা, আঙ্গুরের যত্ন ও আঙ্গুর তোলা প্রভৃতি কাজ তাহারা যেরূপ উল্লাস, নৈপুণ্য ও মনোযোগের সহিত সম্পন্ন করে যে, তাহা দেখিলে মনে হয় না যে, ঈশ্বর স্ত্রীলোককে কেবল গৃহকর্ম্মের জন্যই সৃষ্টি করিয়াছেন। পিতৃ সংসারে এমন পুরুষ নাই বলিলেই হয় যে, গৃহকর্ম্মের ভার লইয়া, নিজের স্ত্রীকন্যাকে মাঠের কাজে পাঠায়। সেই জন্যই, এ দেশের গারো ও অন্যান্য পার্ব্বত্য জাতির মধ্যে যেমন দেখা যায়, স্ত্রীলোকেরা পিঠে ছেলে বাঁধিয়া মাঠে কাজ করে ও পাহাড়ে উঠানামা করে ; সেইরূপ ফরাসী ও সুইস স্ত্রীরাও সন্তান পিঠে বাঁধিয়া কৃষিকাজ করিয়া থাকে ; আর তাহারা কখনও বা কোনও ঝোপের ভিতর কাঠের দোলায় শিশুকে শোয়াইয়া রাখিয়া, ক্ষেতের পরিচর্য্যা করিতে বাধ্য হয়।

ফরাসী ও সুইস স্ত্রীদের উত্তম শিক্ষা ও পুরুষদের সদাচার আছে বলিয়া, নারীজাতি ঐরূপ পুরুষের কাজ করাতেও, উহাদের মধ্যে কোনও সাংসারিক বিশৃঙ্খলা বা জীবনের দুর্গতি দেখা যায় না বটে, কিন্তু ইউরোপের রুসিয়া দেশে যে মহা অপকার ঘটিয়া থাকে, পুরুষের অলসতা ও নিষ্ঠুরতাই তাহার কারণ। মানুষ স্বভাবতঃ স্বার্থপর, যদি আবার সেই স্বার্থপরতাদোষের দমন না করিয়া তাহাকে প্রশ্রয় ও আদর দেওয়া যায়, তাহা হইলে, এ পৃথিবী যে কি রকম অধর্ম্ম, অকর্ম্ম ও উচ্ছৃঙ্খলতায় পূর্ণ হয়, তাহা ভাবিলেও শিহরিয়া উঠিতে হয়। অনেকে শুনিয়া থাকিবেন যে, রুসিয়া দেশে কয়েক বৎসর পূর্ব্বে, কৃষকেরা ক্রীতদাসের ন্যায় আচরিত হইত, এবং তাহাদের অবস্থা ক্রীতদাসের অপেক্ষাও জঘন্য ছিল। অল্প দিন হইল, অনেক হিতৈষী লোকের যত্নে সেখানে ঐ ক্রীতদাসের ব্যবস্থা বিলুপ্ত হইয়াছে ; কিন্তু যে সকল লোক আজন্মকাল দাস থাকিয়া, মানুষের সমস্ত গুণ হারাইয়াছে, তাহারা এখন বাহ্যিক স্বাধীন হইলেও, অন্তরে নীচ পশুর ন্যায়ই রহিয়াছে। রুষ কৃষকদের মধ্যে পানদোষ, অলসতা প্রভৃতি যত কু-অভ্যাস বদ্ধমূল হইয়া পড়িয়াছে। পূর্ব্বে যে

কৃষকপত্নীরা মাঠে গিয়া স্বামীদের অল্প অল্প সাহায্য করিত, এখন তাহারা পুরুষের স্বার্থপরতা ও অবহেলানিবন্ধন, আপনারাই সমস্ত চাষবাস করিতে বাধ্য হইয়াছে। স্ত্রী ও ভগিনীদিগকে কৃষিকর্ম্ম করিতে দেখিয়া, স্বামী ও ভ্রাতারা ক্রমে ক্রমে এই কঠিন কর্ম্মের দারুণ পরিশ্রমে বিরত হইয়াছে। কাজে কাজেই, মানুষের এরূপ অলসতার যে মন্দ ফল ফলিবার সম্ভাবনা, রুসিয়ার সমস্ত চাষীদের সংসারেই সেই বিষময় ফল লক্ষিত হইয়া থাকে। স্ত্রীলোকেরা, সকল প্রকার কঠিন কর্ম্ম ও অতিরিক্ত পরিশ্রম করিয়াও দিন রাত কর্কশভাবে আচরিত হওয়ায়, একে একে নারীর কোমল গুণ হারাইয়াছে। তাহারা পুরুষের মত মাঠে মাঠে কাজ করে, ঘোড়ায় চড়িয়া হাটে হাটে বেড়ায়, আর পুরুষের মত সংসারে অযত্ন ও সন্তানের প্রতি অবহেলা করে!

সুতরাং কৃষকপত্নীদের এই অনবধান ও অযত্নের জন্য, কৃষিজীবীদের কুটীর ও বাসস্থান সকল গরুর গোয়াল অপেক্ষাও অধিক দুর্গন্ধময়, অস্বাস্থ্যকর ও বিশৃঙ্খল হইয়াছে। আর শৈশবে রুস কৃষক-সন্তান মার যত্ন পায় না বলিয়া, অধিকাংশ শিশুই দশ বৎসরের পূর্ব্বেই মারা পড়ে। কৃষক-পত্নীদের সংসারের কাজ করিবার অবসর নাই। তাহারা প্রাতঃকালে শিশুদের লইয়া ক্ষেত্রে যায়, আর ঐ কোমল শিশুগণ সমস্ত দিন মাঠের উপর পড়িয়া থাকে,—গাছের ডাল ছাড়া তাহাদের আর কোনও আচ্ছাদন নাই, যত মাছি ও পিপীলিকা আসিয়া উহাদের গায়ে কামড়াইতেছে, মায়েরা হয় ত কত দূরে চাষ দিতেছে, শিশুদের অস্ফুট কোমল স্বরের যাতনার কান্না তাহারা শুনিতেও পায় না! প্রতিদিন কচি বালকবালিকারা এইরূপে অযত্নে পড়িয়া থাকাতে, বাল্যকাল উত্তীর্ণ হইবার পূর্ব্বেই তাহাদের পীড়া জন্মে, এবং পরিণামে অধিকাংশই মৃত্যুমুখে পতিত হয়।

আবার, এত নির্ম্মম, স্ত্রী-স্বভাবসুলভ গুণে বঞ্চিতা রুসপত্নীদের মধ্যে খুঁজিলেও, আমরা এমন দু' চারটি স্ত্রীলোক দেখিতে পাই, যাহারা কৃষিকর্ম্ম ও গৃহধর্ম্ম, উভয়ই সুচারুরূপে সাধন করিয়া থাকে। তাহারা যত্নপূর্ব্বক সন্তানপালন করে ও কঠিন পরিশ্রম করিয়া সংসারের সুখস্বচ্ছন্দতা বর্দ্ধিত করিয়া থাকে। কিন্তু সকলের অপেক্ষা আশ্চর্য্যের বিষয় এই যে, এমন পশুদের ন্যায় দুর্দ্দশাপন্ন নারীদের মধ্যেও, আমরা স্ত্রীজাতির দু-একটি মহৎ গুণ দেখিতে পাই। দরিদ্র রুসবালারা সাধ্যমত আগ্রহের সহিত অতিথি-সৎকার করে ও প্রতি রবিবারে গির্জ্জায় গিয়া উপাসনা করে।

দুর্ভাগ্য আইরিস কৃষকপত্নীদের মধ্যেও আমরা এই সুন্দর মাতৃস্নেহ, আতিথেয়তা ও ধর্ম্মভাব দেখিয়া আশ্চর্য্য ও আনন্দিত হই। তাহাদের অবস্থা রুস কৃষিজীবীদের তুলনায় কিছু ভাল হইলেও, উহা অতীব ক্লেশকর ও দুঃখজনক। স্ত্রীলোকেরা সচরাচর মাঠে গিয়া কাজ করে। আর পুরুষরা ঘরে বসিয়া ঘুমায়। তথাচ, অত পরিশ্রম ও অর্দ্ধাহারের মধ্যেও, আইরিস স্ত্রীরা মাতৃস্নেহে ও ধর্ম্মভাবে, সংসারে স্ত্রীজাতির কঠিন ও কোমল হৃদয়ের স্পষ্ট সাক্ষ্য দিতেছে! এইরূপ আরও অনেক উদাহরণ দেখাইতে পারিতাম, কিন্তু তাহা অনাবশ্যক। এখন পাঠকপাঠিকারা পর্য্যালোচনা করিয়া দেখুন যে, প্রবন্ধের প্রারম্ভে আমরা যে দু'টি সদৃশ বালিকা ফুল তাঁহাদের সম্মুখে আনিয়াছিলাম, সে দুটির জীবনে সামাজিক ও সাংসারিক সহস্র প্রভেদ থাকিলেও, এবং তাহারা সহস্র প্রকার বিভিন্ন ভাবে আচরিত

হইলেও, মূলে তাহাদের মধ্যে এক প্রকার সাদৃশ্যই দেখা যায়। তাহারা সকল দেশে ও সকল অবস্থাতেই একরূপ কোমল প্রেমে ভূষিত, একরূপ সহিষ্ণুতায় মণ্ডিত, ও এক প্রকার দৃঢ়তায় আবৃত। এ জগতে যদি তাহাদের সেই কোমলতা, সহিষ্ণুতা ও দৃঢ়তার অপব্যবহার না হইত, তাহা হইলে, আজ আর নারীজাতির শ্রেষ্ঠতার বিষয়ে তর্কবিতর্কের কিছুমাত্র আবশ্যক রহিত না এবং সভ্য অসভ্যের প্রভেদ থাকিত না!

# সংসারে শিশু

সকলেই জানেন, গৃহে ছেলে না থাকিলে সংসার কি বিমর্ষ বোধ হয়, বাড়ী কেমন ফাঁক ফাঁক দেখায়। ঘরে হাজার লোক থাকিলেও, একটি শিশুর অভাবে উহা যেন ঘোর নিস্তব্ধতায় পূর্ণ মনে হয়। সেই জন্যই বোধ করি, আমাদের দেশের লোকে 'আঁটকুড়া' গালাগালিতে অত্যন্ত মনঃপীড়া পাইয়া থাকেন। কিন্তু, বাস্তবিক, ওরূপ তিরস্কারে সকল দেশের লোকেই সমান দুঃখ অনুভব করে। কি আসিয়িক মাতা, কি ইউরোপীয় জননী, কি আফরিক রমণী—প্রথম সন্তান বুকে ধরিতে সকলেরই একরূপ উল্লাসে প্রাণ ভরিয়া উঠে; শিশুর মুখে 'বাবা' ডাক শুনিলে সকল পিতারই হৃদয়ে একরূপ স্নেহের উৎস ছুটে!

কিন্তু, এই যে আমাদের সংসারের অলঙ্কার, এত আদর ও যত্নের ধন শিশু, তাহার ভবিষ্যৎ জীবনের সুখের জন্য আমরা কি করিয়া থাকি? নিঃসন্দেহ সন্তানকে সুখে রাখিতে বা সুখী করিবার বাসনায়, কোন পিতামাতা আপনাদের প্রাণ বিসর্জ্জন করিতেও কুণ্ঠিত হইবে না। কিন্তু কেবল ঐ প্রাণ দিয়া ভালবাসাতে শিশুকে সমস্ত জীবন সুখী করিতে পারা যায় না। উহার জন্য পিতামাতার অসীম জ্ঞান চাই, শিক্ষা চাই, স্নেহপূর্ণ হৃদয়ের ন্যায় বুদ্ধিপূর্ণ মস্তিষ্ক চাই। সন্তানের শারীরিক যত্নের ন্যায় নৈতিক ও মানসিক শিক্ষা চাই। কিন্তু এ জগতে কয় জন লোক ঐরূপ শিক্ষার উপযোগিতা বুঝেন? বিশেষ, আমাদের দেশের পিতামাতারা উহার আবশ্যকতা স্বীকারই করেন না। সেই জন্যই বোধ হয়, আমাদের বাঙ্গালা দেশে এত হৃদয়হীন যথেচ্ছাচারী যুবক দেখা যায়। আমি স্বচক্ষে দেখিয়াছি, কত মা-বাপ প্রাণপণ যত্নে যে পুত্রদিগকে পালন করেন, সেই ছেলেরা আবার বড় হইয়া পিতামাতার অপমান করিতে ছাড়ে না। এস্থলে স্পষ্ট দেখা যাইতেছে যে, বাপমায়েরা যদি বাল্যকাল হইতেই, শিশুদের শরীরের ন্যায়, মনের এবং হৃদয়েরও পুষ্টিসাধন করিতে যত্নবান হন, তাহা হইলে, ওরূপ দুঃখময় ঘটনা সংসার হইতে একেবারে তিরোহিত হয়। কিন্তু ঐ শিশুশিক্ষা প্রকৃতরূপে বুঝিতে হইলে, আগে আরও দুই একটি বিষয় জানা আবশ্যক। আজকাল ইউরোপের প্রায় সর্ব্বত্রই, সংসারে শিশুদের স্বত্ব ও সন্তানের উপর পিতামাতার অধিকার লইয়া মহা আন্দোলন চলিতেছে; ঐ আন্দোলনের স্রোত ক্রমে আমাদের ভারতেও আসিয়াছে, সুতরাং এ স্থলে, সে বিষয়ে দু' একটা কথা বলাও অসঙ্গত হইবে না। আমাদের দেশীয় পিতামাতারা ত কখন মনেও ভাবিতে পারেন না যে, শিশু তাঁহাদের প্রাণের ধন হইলেও সে একটি স্বতন্ত্র জীব, ঈশ্বর তাহাকেও অন্যান্য লোকের ন্যায় মানসিক বৃত্তিনিচয় ও তৎসমুদায় পরিচালন করিবার ক্ষমতা দিয়াছেন, এবং ভবিষ্যতে তাহাকে নিজের পথ দেখিয়া চলিতে হইবে, সুতরাং বাল্যাবস্থা হইতেই তাহাকে অল্প অল্প স্বাধীনতা দেওয়া উচিত। এমন কি, ইউরোপের অনেক পিতামাতারাও এপর্য্যন্ত ঐ প্রকৃতবাদের অর্থ বুঝিতে পারেন নাই। তবে ইউরোপের সর্ব্বত্রই যেরূপ দ্রুত পরিবর্ত্তন চলিতেছে, তাহাতে পিতামাতার ঐরূপ ভ্রান্ত সংস্কার যে অল্প দিনের মধ্যেই বিদূরিত হইবে, তাহার আর সন্দেহ নাই। অনেকে বলিতে পারেন যে, শিশুর জীবনধারণোপযোগী সমস্ত দ্রব্যের যোগাড় করিয়া পিতা মাতা সন্তানের সহিত যে সম্বন্ধসূত্রে বদ্ধ হন, সে সম্বন্ধ,

অন্যান্য লোকের পরস্পরের প্রতি সম্বন্ধ হইতে অনেক বিভিন্ন, অতএব উহার উপর জগতে মানুষের সমস্বাধীনতার আইন খাটান যাইতে পারে না। কিন্তু উহার উত্তর এই যে—ঐরূপ লালনপালনের দ্বারা পিতামাতা সন্তানের উপর কতকটা বশ্যতা স্থাপন করিতে পারেন বটে, আর তাঁহাদের ঐ স্বাভাবিক দাবী আছে বলিয়াই, যখন তাঁহারা অক্ষম হন, তখন সন্তানের দ্বারা সযত্নে পালিত হইবার তাঁহাদের সম্পূর্ণ অধিকার আছে। অথচ, সন্তানের উপর বাপমার প্রভুত্বস্থাপনের কিছুমাত্র অধিকার নাই। কেন না, ঐ শিশু ও পিতামাতা সম্বন্ধে যদি একদিকে উপকার ও অন্যদিকে বাধ্যতার দ্বারা শিশুর প্রতি জনকজননীর প্রভুত্ব করিবার অধিকার জন্মায়, তবে অন্যান্য বিষয়েও ঐরূপ হওয়া উচিত। তাহা হইলে, যে কোনও ব্যক্তি আর একজনের কোন উপকার করেন, তিনি ঐ উপকৃত ব্যক্তির উপর নিজ প্রভুত্ব খাটাইবার অধিকার পান। কিন্তু এরূপ সিদ্ধান্তের উপযোগিতা স্বীকার করা যায় না। আরও কথা এই যে, যদি পিতার সম্বন্ধ অনুসারে তিনি সন্তানের সকল প্রকার স্বাধীন ইচ্ছা, বৃত্তি বা কাজ দমন করিয়া রাখিবার অধিকার পান, তাহা হইলে কতদূর পর্য্যন্ত তিনি ঐ ক্ষমতার পরিচালন করিতে পারেন? আর ঐ অধিকারের সীমাই বা কতদূর ও তাহার শেষই বা কোথায়? ইহা স্থির করা ত আমাদের অসাধ্য বোধ হয়।

সেই জন্য ঈশ্বর প্রাপ্তবয়স্ক মানুষের ন্যায়, শিশুদিগকেও বৃত্তিসমূহ দিয়াছেন, এই স্বাভাবিক বিধানেই আমরা শিশুর স্বত্বের মূল দেখিতে পাই। ঈশ্বরদত্ত এই সকল বৃত্তির চালনায় কিছুমাত্র বাধা না দিয়া, বরং উহার অবাধে পরিচালনের নিমিত্ত নানাপ্রকার সুবিধা ও উপায় করিয়া দেওয়া পিতামাতার কর্ত্তব্য। কিন্তু, তাহার পরিবর্ত্তে, পিতামাতা যদি সন্তানের সকল স্বাধীন ইচ্ছা ও বৃত্তিসমূহ দমন করিয়া রাখিবার প্রয়াস পান, তাহা হইলে তাঁহারা ঈশ্বরের নিয়মবিরুদ্ধ কাজ করিয়া, জগতের মহা অপকার সাধন করিবেন, বলিতে হইবে। আমরা যেমন সচরাচর বলি, যে কোন ব্যক্তির সঙ্গীর দ্বারা আমরা তাহার চরিত্র কিরূপ, তাহা বলিতে পারি, সেইরূপ, কোনও ধারণার সত্যতার বিচার করিতে হইলে, তাহাও কেবল সেই সত্যের নৈতিক গুণের সঙ্গে কিরূপ সম্বন্ধ, তাহা দেখিলেই বলা যায়। জগতের যত নীচপ্রবৃত্তি ও অসভ্য লোকদের মধ্যে যদি এমন কোনও ধারণা থাকে যে, মার্জ্জিতবুদ্ধি লোকেরা সেই ধারণার তত পক্ষপাতী নন, এবং ক্রমে ক্রমে সমাজের উন্নতির সহিত সে ধারণায় মানুষের বিশ্বাস কমিয়া আসে—তাহা হইলে সেরূপ ধারণাকে আমরা স্বচ্ছন্দে মিথ্যা বলিতে পারি। অন্যান্য অনেক বিষয়ের ন্যায়, অল্প দিন হইল, নারীজাতির অধীনতাসম্বন্ধীয় ধারণাও ইউরোপীয়দিগের মন হইতে অপসৃত হইয়াছে। আর যে সকল সাধারণ ঘটনার দ্বারা আমরা দেখিতে পাই যে, কেবল অমার্জ্জিত সামাজিক জীবনেই সচরাচর স্ত্রীজাতির দাসত্ব দেখা যায়, এবং স্ত্রীলোকেরা যে দেশে পুরুষের সহিত সমান বলিয়া পরিগণিত হয়, সেইখানেই তাহাদের উন্নতি ও মার্জ্জিত জ্ঞানবুদ্ধির পরিচয় পাওয়া যায়—সুতরাং এই সব দৃষ্টান্ত দেখিয়া আমরা স্পষ্ট বলিতে পারি যে, স্ত্রীলোকেরা সম্পূর্ণরূপে পুরুষের অধীন থাকিবে, ইহা প্রকৃতই অন্যায়। শিশুদের সম্বন্ধেও সেইরূপ প্রমাণ ও উদাহরণ দেখা যায় ; আর উহা হইতে যথার্থ সিদ্ধান্ত অবগত হইতেও অধিক বুদ্ধির প্রয়োজন হয় না। মানুষ, কাল ও শিক্ষাভেদে, স্ত্রীলোকের প্রতি পুরুষের অত্যাচার

ও প্রভুত্বের যেমন তারতম্য ঘটিয়া থাকে ; সেইরূপ, শিশুদের উপর পিতার প্রভুত্বও দেশ, কাল ও শিক্ষানুসারে, অতি অসীম বা অপেক্ষাকৃত অল্প দেখা যায়। এই জন্য বোধ হয় যে, সমাজের উচ্চগতির সহিত নারীজাতির দাসত্বমুক্তির পথ পরিষ্কার হওয়া যেমন একটি স্বাভাবিক ঘটনা, সেইরূপ উহার সঙ্গে সঙ্গে সন্তানের উপর পিতামাতার যথেচ্ছাচার ব্যবহাবের হ্রাস হওযাও, সমাজের উন্নতিব পক্ষেও অতি আবশ্যক ও উপযোগী উপায়।

# স্বাধীন ও পরাধীন নারীজীবন

ভারতবর্ষ ও ইংলণ্ডে যেমন অসীম প্রভেদ—ভারত ও ব্রিটন মহিলার মধ্যেও সেইরূপ মহা বিভিন্নতা দেখা যায়। একজন দুর্ব্বল, ভীরু ও পরপ্রত্যাশী—অন্যজন বলিষ্ঠ, সাহসী ও আত্মনির্ভর। একটি কর্ম্মভূমিতে স্বামী-পুত্রদের জীবনে অন্তরায় স্বরূপ—অন্যটি সকল কাজেই পুরুষদের সহায়। এই দুটী নারীজীবনের এ অসীম প্রভেদের কারণ কি, তাহাই আমি সাধ্যমত দেখাইবার চেষ্টা করিব।

পূর্ব্বে আমি ভাবিতাম—লেখাপড়া শিখিলেই আমাদের চোক ফুটিবে—আমরা সাহসী, আত্মনির্ভর ও ভালমন্দ বিবেচনায় সক্ষম হইব। কিন্তু এখন দেখিতেছি সে ধারণা আমার ভুল। আমাদের মাতা ও মাতামহীরা যতদূর আত্মনির্ভর ও সদসৎ বিবেচনায় পারগ ছিলেন, আমাদের কন্যারা তাহা অপেক্ষা অনেক অধিক পর-প্রত্যাশী ও ভালমন্দ নির্ণয়ে অক্ষম হইয়া এক সিঁড়ি নীচে নামিয়া পড়িয়াছে। ইহা যে বিদ্যাশিক্ষা অভাবে হইয়াছে, তাহা কখনই বলিতে পারা যায় না। এই পঞ্চাশ বৎসরে ভারতবর্ষে যেরূপ স্ত্রীশিক্ষার আন্দোলন ও উপায় হইয়াছে, পঞ্চাশ ষাট বৎসর পূর্ব্বে কিছু আর এ সব কিছুই ছিল না। আমাদের দিদিমায়েরা লেখাপড়ার নামমাত্র জানিতেন না, আমাদের জননীরা বাঙ্গালা শিখিয়াছিলেন মাত্র—কিন্তু আমাদের কন্যারা ইংরাজী পর্য্যন্ত শিখিয়াছে—অথচ তাহাদের মন অধিকতর সংকীর্ণ ও তাহাদের জীবনের কর্ম্মস্থান অধিকতর অপ্রশস্ত হইয়া উঠিতেছে—ইহার কারণ কি? সেকাল হইতে একালের হিন্দুনারীর জীবনের গতি ক্রমশঃ উঁচু দিকে না গিয়া নীচগামী হইতেছে কেন?

আমি এখন স্পষ্ট দেখিতেছি ও দুঃখের সঙ্গে স্বীকার করিতেছি—হিন্দু নারীদের এই নীচগামী অবস্থার প্রথম ও প্রধান কারণ—সম্পূর্ণরূপে অবরোধ-প্রথা ও পরনির্ভরতা। ইংরেজ মহিলাদের বাদ দিলেও এই ভারতবর্ষের মধ্যেই আমরা দেখিতে পাই, যে, যে জাতির মধ্যে অপেক্ষাকৃত স্ত্রীস্বাধীনতা চলিত আছে, তাহাদের স্ত্রীলোকদের অবস্থাই অধিকতর উন্নত। আর সেই স্বাধীন নারীদের জীবন অধিকতর কর্ম্মক্ষম, সাহসী ও আত্মনির্ভর। অনেকেই জানেন, পার্সীদের মধ্যে অবরোধপ্রথা হিন্দুদের ন্যায় অত দৃঢ় নহে, সে জন্য পার্সী নারীরাও তাঁদের হিন্দু ভগিনীদের অপেক্ষা অধিক সাহসী, বলিষ্ঠ ও আত্মনির্ভর। যিনি একবার বোম্বাই প্রদেশে গিয়াছেন, তিনিই তাহাদের সতেজ বদন ও কর্ম্মিষ্ঠ জীবন দেখিয়া আনন্দিত হইয়াছেন। পার্সীগৃহে স্ত্রীলোক সর্ব্বদা ও সর্ব্বত্রই পূজিতা হইয়া থাকে—জননী, তাঁর অবর্ত্তমানে স্ত্রীই, সংসারের প্রকৃত রাণী—তাঁর উপর জোর চালাইবার পুরুষ রাজারও অধিকার নাই। শত শত বৎসর পূর্ব্বে পার্সীরা আচার ব্যবহার সম্বন্ধে যেরূপ ছিল এখনও সেইরূপই আছে। তাহাদের স্ত্রীকন্যারা এখন পূর্ব্বাপেক্ষা বিদ্যাশিক্ষা করিবার অধিক উপায় ও অবসর পাইয়াছে সত্য—কিন্তু উহার সঙ্গে তাহারা সেই পূর্ব্বের স্বতন্ত্রতাটুকু হারায় নাই বলিয়া উহাদের জীবন এখন সংসারে অধিকতর উজ্জ্বল ও অধিকতর উপকারী হইয়া দাঁড়াইয়াছে।

আবার দেখ, কাশ্মীর, সিকিম, ভুটান প্রভৃতি হিমালয় প্রদেশের পাহাড়ী স্ত্রীদের জীবন যে কত মার্জ্জিত, কর্ম্মিষ্ঠ ও স্বতন্ত্র, তাহা দেখিলে হৃদয়বান্ ব্যক্তি মাত্রেই আহ্লাদিত হন।

তাহাদের পরিচ্ছদ অতি ভদ্র, চালচলন অতি সুমার্জ্জিত—আর তাদের জীবন সংসারে পুরুষদের অপেক্ষাও অধিক উপকারী। তাহারা বিদ্যার নাম মাত্র জানে না ; কিন্তু বাল্যকাল হইতে পুরুষজাতির সঙ্গে সমানে স্বাধীনতা ভোগ করিয়া তাহাদের জীবন এতদূর সাহসী, সতেজ ও কর্ম্মক্ষম হয় যে, দেখিলে প্রশংসা না করিয়া থাকা যায় না।

পূর্ব্বে স্ত্রীশিক্ষার কোন উপায় ছিল না বটে, কিন্তু সংসারে স্ত্রীজাতির উপর পুরুষদের একটা সম্পূর্ণ বিশ্বাস ও নির্ভর ছিল—তাঁহারা অন্যান্য স্বতন্ত্র স্ত্রীদের ন্যায় গৃহের প্রকৃত রাণীস্বরূপ ছিলেন। বড় বড় কর্ম্মে স্বামীপুত্রদের সঙ্গে পরামর্শ করিয়া ও তাঁহাদের মত বা অনুমতি লইয়া কাজ করা সকল নারীরই কর্ত্তব্য—কিন্তু ছোট ছোট বিষয়ে নারীজাতিকে সম্পূর্ণ স্বতন্ত্রতা দেওয়াই উচিত। প্রকৃত বিশ্বাস ও দায়িত্ব তাহাদিগকে বুঝিতে না দিলে তাহারা কি প্রকারে উহাতে অভ্যস্ত হইবে? আমাদের মা, দিদিমারা আত্মীয় স্বজনদের সঙ্গে দেখা সাক্ষাৎ করা, কাহারও অসুখ করিলে দেখিতে যাওয়া, অতিথি সৎকার, পরসেবা করা ও লোকজনকে নিমন্ত্রণ আমন্ত্রণ বিষয়ে যে সম্পূর্ণ স্বাধীন ছিলেন, তাহা আমরা স্বচক্ষেই দেখিয়াছি। কিন্তু এখনকার হিন্দু নারীদের জীবনের বেড় এতদূর সংকীর্ণ ও পরনির্ভর হইয়া পড়িয়াছে যে পিত্রালয়ে ভাইবোনদের পীড়া দেখিতে যাওয়ার ক্ষমতাও তাঁদের নাই। আমরা এখন ঘরে বসিয়া ইংরেজী পুস্তক সকল ও অনেক মনোহর বাঙ্গালা গল্প পড়িয়াও আনন্দিত হইতেছি—সংবাদপত্র পড়িয়া দেশ বিদেশের খবর জানিতে পারিতেছি। আর আমরা পৃথিবীকে 'তিনকোনা' ভাবি না, ভূমিকম্প বাসুকির কাঁধ পরিবর্ত্তনের ফল মনে করি না সত্য—অথচ বঙ্গনারীর জীবনের কার্য্যতঃ উন্নতি কিছুমাত্রই হয় নাই। আমাদের সে পুঁথিগত বিদ্যা অন্দরমহলের চারিটি দেওয়ালের মধ্যেই বদ্ধ আছে। হঠাৎ বাড়ীর বাহির হবার দরকার হ'লে—মনে কর জুনমাসের ভূমিকম্পে যেরূপ হ'য়েছিল, পঞ্চাশ বৎসর পূর্ব্বের হিন্দু মহিলারা নিজেদেরকে যেরূপ রক্ষা করিতে পারিতেন, এখনকার স্ত্রীলোকেরা সেরূপ কিছুতেই পারিবেন না নিশ্চয়। শুনিয়াছি আমাদের পিতামাতামহীরা ভাঁড়ার ঘরে কত সাপ মারিতেন, কিন্তু এখন আমাদের একটা বিছা মারাও দূরে থাক, একটা আরসুলা দেখিয়াই চীৎকার করিয়া উঠি! এই সব দেখিয়াই কি স্বাধীন জীবনের সাহস ও উপকারিতা, আর পরাধীন জীবনের ভীরুতা ও অপকারিতা সম্পূর্ণরূপে বুঝিতে পারা যায় না?

পূর্ব্ব পশ্চিম সকল দেশ, ও সভ্য অসভ্য সব জাতি খুঁজিয়া দেখিলে আমার বোধ হয় বাঙ্গালীর মেয়ের পরাধীন অবস্থার ন্যায় এরূপ নিরবচ্ছিন্ন দুর্ভাগ্য আর কাহারও জীবনে দেখা যায় না। আসিয়া, ইউরোপ ও আমেরিকার মার্জ্জিত জাতিদের বাদ দিয়া, ভারতেরই অন্যান্য ও পাহাড়ী জঙ্গলা জাতি প্রভৃতির নারীর সঙ্গে হিন্দু মহিলাদের মিলাইয়া দেখিয়াছি বর্ত্তমান বঙ্গনারীদের অবরোধ-জীবন অতীব শোচনীয় ও কুফলদায়ক। কোন দেশের স্ত্রীজাতির অবস্থা বিশেষরূপে জানিতে হ'লে আমরা সেই দেশের সাধারণ লোকেদের আচার ব্যবহার উত্তমরূপে দেখিয়া থাকি। পিতারা কন্যাদের প্রতি কিরূপ ব্যবহার করেন, পুত্রেরা মার উপর কি রকম শ্রদ্ধা ভক্তি করে, স্বামী স্ত্রীদের মধ্যে কি প্রকার সম্বন্ধ চলিত, ভ্রাতারা ভগিনীদের কত মান্য করিয়া চলে, আর সমস্ত সাধারণ পুরুষ সাধারণ নারীদিগকে কিরূপ চক্ষে দেখে, এই সব রীতি-নীতি পর্য্যালোচনা দ্বারা আমরা সেই জাতির প্রকৃত

সাংসারিক ও সাধারণ জীবনের সুখ, স্বচ্ছন্দতা ও উন্নতির নির্ণয় করিতে পারি। সুতরাং হিন্দু মহিলাদের স্বাধীনতা আলোচনাকালে প্রথমে আমরা তাদের গার্হস্থ্য জীবন দেখিব।

আমি দুঃখের সঙ্গে জানাইতেছি, দুচারিটী পরিবার বাদ দিলে, প্রায় সমস্ত বাঙ্গালী গৃহেই স্ত্রীজাতি হীনভাবে আচরিত হয়। আর, সকল দিক দেখিয়া ইহাও স্পষ্ট বোধ হইতেছে যে, বাঙ্গালী স্ত্রীদের অবস্থা দিন দিন আরো মন্দ হইয়া দাঁড়াইতেছে! হয় ত আমার এ কথা পড়িয়া কোন পাঠক বলিয়া উঠিবেন—বাপ্ রে! ঠাকরুণদের আর কিছুতেই মন উঠে না!— আমাদের মা ঠাকুরমারা পচা নারিকেল তৈল মাখিয়া ও মেটে জমিতে বসিয়া দিন কাটাতেন, এখন এঁদের এসেন্সের গন্ধে ও চেয়ার সোফার ভিড়ে ঘর জম্ জম্ করে, তবু কিনা বল্‌ছেন, বর্ত্তমান নারীদের জীবন আরো শোচনীয় হইয়া দাঁড়াইয়াছে!! কিন্তু বাস্তবিক এ হাসি তামাসার কথা নয়; আর যিনি গন্ধদ্রব্য ও আরামের জিনিসে প্রকৃত সুখ ও উন্নতি মনে করেন, তাঁর জন্যও আমি এ প্রবন্ধ লিখিতেছি না।

যে নারীজাতির উপর হিন্দুজাতির ভবিষ্যৎ উন্নতি ও স্থায়িত্ব নির্ভর করে, সেই স্ত্রীলোকদের অবস্থা এদেশে যে ক্রমশঃ আরো শোচনীয় হইতেছে, তাহা কি বুদ্ধিমান, চিন্তাশীল ব্যক্তি মাত্রেই অস্বীকার করিতে পারেন? মূর্খ, বিদ্বান্, আমরা যে লোকদের সংসারে যাই, সেইখানেই দেখি—জননীর প্রতি পুত্রের অভক্তি, কন্যাদের প্রতি পিতার অবহেলা, ভগিনীদের উপর ভ্রাতাদের অনাস্থা, স্ত্রীর উপর স্বামীর ঘৃণা—ঘরে ঘরে থাকিয়া মনান্তর নামে গর্জ্জন করিতেছে। পুরুষদের তুলনায় বাঙ্গালীর মেয়েরা অতি অল্প শিক্ষিত, তাহা আমি স্বীকার করি; কিন্তু সেই সামাজিক দোষের জন্য নারীজাতির অপমান করা কি ভদ্রের উচিত?—না জ্ঞানীর কর্ম্ম? আমেরিকা ও ইংলণ্ডের দুদশজন বাদ দিলে কোন দেশের স্ত্রীলোকেরাই পুরুষের সমান বিদ্যাশিক্ষা করে না। আর আমি পূর্ব্বেই দেখাইয়াছি, কেবল বিদ্যাতেই মানুষের মন দৃঢ় ও চৌকোস হয় না। লেখাপড়ার সঙ্গে সঙ্গে কার্য্যতঃ জ্ঞান চাই, বাহিরের অভিজ্ঞতা চাই, তবে ত মানবজীবন সম্পূর্ণরূপে শিক্ষিত, সাহসী ও কর্ম্মক্ষম হইতে পারে। কিন্তু যেখানে প্রকৃত জ্ঞান পাইবার উপায় বন্ধ, সে দেশের স্ত্রীলোকদেরকে আমরা কি প্রকারে সাহসী, বলিষ্ঠ ও আত্মনির্ভর হইবার আশা করিতে পারি?

অনেকে বলিবেন, আজকাল ভারতবর্ষের ব্রাহ্মদের মধ্যে ত স্ত্রীস্বাধীনতা অনেকটা চলিত হইয়াছে, কিন্তু তাহাতে ত তেমন সুফল দেখা যাইতেছে না। যাঁহারা স্বাধীনতার ব্যবহার জানেন না, তাঁহাদের পরবশ থাকাই শ্রেয়। অবশ্য, যখন আমাদের ব্রাহ্ম ভ্রাতারা স্ত্রীস্বাধীনতার জন্য বিশেষ যত্নবান হইয়াছেন ও নিজ নিজ স্ত্রীকন্যাদিগকে উহার ফল ভোগ করিতে দিতে উৎসুক, তখন একদিন না একদিন আমরা উহার সুফল পাইবই। কিন্তু সকলের ইহাও মনে রাখা উচিত যে, যে স্বাধীনতা ইংরেজ মহিলারা শত শত বৎসরের পরিশ্রম, চেষ্টা ও অধ্যবসায়ের বলে পাইয়াছে, আমরা এই পঞ্চাশ ষাট বৎসরের মধ্যেই সেরূপ অবাধ স্বাধীনতা পাইবার উপযুক্ত হই নাই। মানুষ এক দিনে চলিতে শিখে না, পাখীরা একবারে উড়িতে পারে না। চলিবার ও উড়িবার আগে জননীরা শিশুশাবকদিগকে যে কত যত্নে ও কত কষ্টে দাঁড়াইতে বা পাখা মেলিতে শিখায়, তাহা বুদ্ধিমান লোক মাত্রেই জানেন। সেইরূপ স্বাধীনতা পাইবার উপযুক্ত করিয়া হিন্দু মহিলাকে সংসারক্ষেত্রে ছাড়িয়া দিন—দেখিবেন, তাহারা আর পড়িয়া যাইবে না।

# জীবনের দৃশ্যমালা।

ইংলণ্ডে "বঙ্গমহিলা"র লেখিকা-প্রণীত।

---

কলিকাতা, ৪ নং উইলিয়ম্‌স্‌ লেন
দাস যন্ত্রে
শ্রীঅমৃতলাল ঘোষ কর্তৃক মুদ্রিত ও প্রকাশিত

তাহাদের জীবন সংসারের ঠিক উপযুক্ত স্থানে অটল, অচল পাহাড়ের ন্যায় থাকিয়া গৃহের রক্ষণাবেক্ষণ করিবে, সন্তানদের শিক্ষক হবে ও স্বামীপুত্রদের সহায় হবে।

আবার এই বহুকাল আটকজীবনের ফলে ভারতে কেবল নারীজাতিই যে দুর্ব্বল, ভীরু ও নিস্তেজ হইয়া পড়িতেছে, শুধু তাহা নহে। হিন্দুদের এই অর্দ্ধক্ষয়প্রাপ্ত জীবনের মূলেও আমরা এই পরাধীনতার শিকড় দেখিতে পাই। অনেকেই নজর করিয়া থাকিবেন, হিন্দুজাতি ক্রমে ক্রমে অধিকতর দুর্ব্বল ও ভীরু হইয়া যাইতেছে। তাহাদের শরীরে সে জোর নাই, মনে সে স্ফূর্ত্তি নাই, জীবনে সে উদ্যম নাই। সকল কাজেই তাহারা অনাস্থা দেখায়, সকল বিষয়েই যেন অবহেলা করে। এরূপ নিরুদ্যম, নিঃসাহস অবস্থায় আর কতকাল আমরা জীবন-যুদ্ধ করিতে পারিব?

দেশের অকালমৃত্যুর মূলেও আমরা হিন্দুনারীর এই পরাধীন জীবনের প্রভাব দেখিতে পাই। জন্মমৃত্যুর তালিকা দেখিয়া জানিয়াছি, এদেশে যত শিশু জন্মায়, তার অর্দ্ধেক পাঁচ বৎসরের মধ্যেই মারা পড়ে! ইহা কি শোচনীয় বিষয়! যেমন একটী সুন্দর গোলাপচারা কোন মন্দ ভূমিতে রোপিলে তাহা শীঘ্রই মরিয়া যায়, সেইরূপ গৃহাবদ্ধ জননীর দূষিত দুগ্ধপানে শিশুফুলটি অচিরেই শুকাইয়া যায়। এরূপ হাজার হাজার উদাহরণ আমি দেখাইতে পারিতাম, কিন্তু তাহার কোন প্রয়োজন নাই। অকালমৃত্যুর রোদনে কোন্ গৃহ না আকুলিত হইয়াছে?

এখন আমরা এই সব উদাহরণ ও প্রমাণ দেখিয়া স্পষ্টই বুঝিতে পারিতেছি, স্বাধীন-জীবন জগতের যেমন কল্যাণকর, পরাধীন জীবন সেইরূপ অপকারী। স্ত্রীলোক ও পুরুষ এই দুই জাতি লইয়াই মানব-সংসার গঠিত। পরমপিতা জগদীশ্বর জগতের এই দুই জাতিকে এরূপভাবে সৃজিযাছেন ও পরস্পবকে এরূপ সাহায্যসাপেক্ষ করিয়াছেন যে একটির অভাবে অন্যটি ফুটিতে বা বাড়িতে পারে না, এমন কি খাটিতেও অপারগ। যে জাতির মধ্যে সমাজের এই দুটি অঙ্গই সম্পূর্ণ মিলিয়া কাজ করে—সেই জাতিই শীঘ্র সকলের উপর উঠিতে পারে। আর যাহাদের মধ্যে কেবল একটি অঙ্গ অবাধে খাটিবার অবসর পায়, কিন্তু অন্যটি কোন কাজেই অগ্রসর হতে অপারগ—সে জাতি খোঁড়া মানুষের ন্যায় সকলের নীচে বা শেষেই পড়িয়া থাকে। পুরুষের ন্যায় স্ত্রীলোকেরও সংসারে অসীম অধিকার ও প্রশস্ত কর্ম্মভূমি আছে—দুজনে সমভাবে খাটিবে সত্য—অথচ দুজনের কাজ এরূপভাবে বন্দোবস্ত করা, যে, তাহাতে বিবাদ কলহ আসিয়া বিশৃঙ্খলা আনিবার যো নাই।

আমার আশা ছিল, সমাজ-বিবর্ত্তনের গতির সঙ্গে ক্রমে হিন্দুনারীদের অবরোধপ্রথাও একেবারে দূর না হয়, কিছু শিথিল হইয়া আসিবে ও তাহারা জীবন-ক্ষেত্রে খাটিবার অবসর পাইবে। আর ঐ কার্য্যের সঙ্গে তাহাদের মন অধিকতর মার্জ্জিত ও উন্নত হবে, হিন্দু স্ত্রী আবার সর্ব্বত্র পূজিত হবে। কিন্তু পূর্ব্বেই দেখাইয়াছি আমাদের দেশের নারীজীবনের গতি ক্রমশঃ সুমুখে না চলিয়া আবার পিছু হাঁটিতে আরম্ভ হইয়াছে। সেজন্য আমার বড়ই আশঙ্কা হইয়াছে—এ সঙ্কটকালে কেহ হাতেকলমে লাগিবা তাদের এ উল্টাগতি ফিরাইয়া না দিলে আর আমাদের উপায় নাই।

*প্রদীপ, ফাল্গুন ১৩০৪*

# আজকালকার স্কুলের ছেলেরা

যিনিই অধিক দিন শিক্ষা বিভাগে কাজ করিয়াছেন, তিনিই এই বলিয়া আক্ষেপ করেন যে, আমাদের দেশের ছেলেরা ক্রমশঃ খারাপ হইয়া যাইতেছে। আমি সাধ্যমত এই বালকচরিত্রের অধোগতির কারণ দর্শাইতে চেষ্টা করিব।

প্রায় পঞ্চাশ বৎসর পূর্ব্বে কতকগুলি স্বদেশীয় ও বিদেশীয় উদার লোকের বহু আয়াসে ও যত্নে এদেশে যখন ইংরেজী শিক্ষা প্রথম প্রচলিত হয় ; পরে ঁ বিদ্যাসাগর মহাশয় যখন দেশীয় ছাত্রদিগকে সুলভ শিক্ষাদানের জন্য ৩্ টাকা বেতনের স্কুল ও কলেজ খুলেন ; তখন কেহই স্বপ্নেও ভাবিতে পারেন নাই যে, এই অমূল্য বিদ্যারত্ন আজকালকার বালকমণ্ডলীর কাছে সামান্য পণ্যের ন্যায় গৃহীত ও অবহেলিত হইবে।

আমাদের দেশে প্রথম যখন ইংরেজী শিক্ষা হিন্দুবালকদের আয়ত্তে আসে, তখনকার অধিকাংশ ছাত্রই তাঁহাদের সেই বহু আয়াস ও পরিশ্রমলব্ধ শিক্ষা দ্বারা প্রগাঢ় জ্ঞান ও অভিজ্ঞতা লভিয়া দেশের ও দেশবাসীদের মহা কল্যাণ সাধিয়া গিয়াছেন। ঁঅক্ষয়কুমার, বিদ্যাসাগর, প্যারীচরণ প্রভৃতি মহাত্মাদের পুস্তকগুলি এখনও আমাদের বিদ্যালয় সমূহে পঠিত হইয়া থাকে, কিন্তু হায়! তাঁহাদের ন্যায় কষ্টসহিষ্ণু, অধ্যবসায়ী ও জ্ঞানপিপাসু ছাত্র সব এখন কোথায়?

হিন্দু, বিশেষতঃ বঙ্গ বালকদের কাছে বিদ্যালয় এখন যেন দোকান মাত্র—যেখানে কয়েক বৎসর কিছু কিছু অর্থ দিয়া (সাধ্যমত যত সস্তায় হয়) দুই একটি 'পাশ' কিনিতে পারিলে কোন আফিসে একটি চাকরী মিলিবে—এই তাদের স্কুলে পড়ার প্রথম ও শেষ উদ্দেশ্য। অবশ্য, আমাদের এ অবনত অবস্থার মধ্যেও দু একটী পরিশ্রমী ও জ্ঞানোৎসাহী ছাত্র এখনও দেখা যায়, কিন্তু আমি সে দুচারজনের কথা বলিতেছি না—হাজারের মধ্যে নয়শত নিরানব্বই জন ছাত্রের বিদ্যায আলস্য, অনাস্থা ও অবহেলাতে দেশের মহা অপকার হইতেছে, তাহাদেরই বিষয় লিখিযা হৃদযবান্ ব্যক্তিমাত্রকেই স্বদেশের একটি অন্তর্ব্যাধির কারণ দেখাইতেছি।

প্রাইভেট স্কুল বাদ দিয়া গবর্ণমেন্ট বিদ্যালয় সমূহেও দেখা গিয়াছে, যেখানে শিক্ষকেরা ছাত্রদেরকে যথার্থ বিদ্যা শিখাইতে ও নিয়ম রাখিতে চেষ্টা পাইয়াছেন, সেইখানেই ছাত্র সংখ্যা ক্রমে হ্রাস হইয়া গিয়াছে। আর যে যে শিক্ষালয়ে বালকদের প্রশ্রয় দেওয়া হয়, সেই সেই স্কুলেই ছেলের ভিড় হয়ে থাকে। বালকদের এইরূপ শিথিল অভ্যাস দেখিয়া আজকাল অধিকাংশ স্কুলের কর্ত্তৃপক্ষরা বিদ্যালয়ের নিয়ম সব শিথিল করিয়া দিয়াছেন। ছেলেরা যখন ইচ্ছা স্কুলে যায়, যখন ইচ্ছা চলিয়া আসে, পড়া করুক বা নাই করুক, বিদ্যালয়ে আচরণ যেরূপই হউক, প্রহার বা কোনরূপ শাস্তির ভয় নাই। আমাদের দেশের গৃহগুলি ছোট ছেলেদের পক্ষে যে রকম শৃঙ্খলাশূন্য ও অশিক্ষার স্থান, সেখানে শৈশবকাল থেকেই তারা কোনরূপ শাসন বা দমনে অভ্যস্ত হয় না ; সে কারণে বিদ্যালয়গুলিকেও তারা সেইরূপ উচ্ছৃঙ্খল ও অনাটক দেখিতে ইচ্ছা করে। যে যে শিক্ষালয়ের কর্ত্তব্যপরায়ণ কর্ত্তৃপক্ষরা তাদের এই শিথিল অভ্যাসে প্রশ্রয় না দেন, সেই সেই পাঠাগারের প্রতি তাদের

মহা কোপ ও বিদ্বেষ দেখা যায়। কোন গুরুতর অপরাধের জন্য যদি কোন বালক দণ্ডিত হয়, তাহলে সে তৎক্ষণাৎ অভিভাবকের কাছে স্কুলের নামে অভিযোগ করে, আর সে, সে স্কুলে আর পড়িবে না, এরূপ প্রতিজ্ঞাও করে। দুর্ব্বলহৃদয় অভিভাবকও, তাকে অমনি ট্রান্সফরের (transfer) চিঠি দিয়া জন্মের মত ছেলেটির বিদ্যার দফা রফা করিয়া দেন!

ইহা কার্য্যতঃ জীবনে দেখা গিয়াছে যে, কোন ভাল কাজই বিনা পরিশ্রমে, বিনা শিক্ষায় বা বিনা কষ্টে লাভ করা যায় না। সামান্য মুটে মজুরের কাজ ছাড়া সকল কর্ম্মেই প্রথমে কঠোর পরিশ্রম, শিক্ষা ও শাসনের প্রয়োজন ; নহিলে প্রতি পদে পড়িয়া যাইতে হয়। সেই জন্যই গবর্ণমেন্ট ও অধিকাংশ মার্চেন্টের আফিসে তিন বৎসর অ্যাপ্রেন্‌টিস্ (apprentice) খাটাইয়া তবে নিযুক্ত করে। আর আমাদের বঙ্গবালকেরা মনে করেন যে—বিনা শিক্ষায়, বিনা পরিশ্রমে ও বিনা শাসনে,—কেবল মাসে মাসে তিনটী করিয়া টাকা দিয়াই দশ বৎসর পরে—তাঁরা এক একটী বিদ্যাদিগ্‌গজ হইয়া স্কুল হতে বাহির হবেন।

এখনকার অধিকাংশ ছাত্রই কি প্রকারে শিক্ষিত হইয়া থাকে দেখুন। অতুলের বয়স সাত বৎসর, সে বাড়ীতে বর্ণপরিচয় প্রথম ও দ্বিতীয়ভাগ শেষ করিয়াছে, তাকে এখন স্কুলে ভর্ত্তি না করিলে আর চলে না। তার পিতা কোন আফিসে ১০০ টাকা বেতন পান। তিনি পুত্রটীকে লইয়া পাড়ায় দুই তিনটী স্কুলে ঘুরিলেন—বিদ্যালয় অনুসারে আট আনা থেকে দুই টাকা পর্য্যন্ত ইন্‌ফ্যান্ট ক্লাসের মাহিনা। তিনি আট আনার স্কুলেই তাকে ভর্ত্তি করিয়া দিলেন—এত ছোট ছেলের জন্য বেশী মাহিনা দেওয়া পয়সা নষ্ট মাত্র।

চার পাঁচ বৎসর মাঝামাঝি পরীক্ষা দিয়া অতুল ক্লাসে উঠিল। কিন্তু বয়সের সঙ্গে সঙ্গে তার পড়ায় মন কমিয়া আসিল। ফিফ্‌থ ক্লাসের বাৎসরিক পরীক্ষায় সে একেবারেই ফেল। স্কুলের হেডমাষ্টার তাকে প্রমোশন দিতে অনিচ্ছুক। কিন্তু সে মায়ের কাছে অনেক কাঁদাকাটি করিয়া পিতার কাছ থেকে এক চিঠি হাজির করিল। মাষ্টার বাবু কি করিবেন, অভিভাবকের উপর দায়িত্ব দিয়া তাকে ক্লাসে উঠাইয়া দিলেন। সে হাসিতে হাসিতে চতুর্থ শ্রেণীতে গিয়া বসিল ও সমপাঠীদের উপহাস থেকে এযাত্রা রক্ষা পাইল।

পর বৎসর সে শিক্ষায় আরও অমনোযোগী হইয়া স্কুল কয়েদখানার মত ভাবিল, আর মাসের মধ্যে ১৫ দিন কোন না কোন অছিলায় অনুপস্থিত থাকিল। তাহার এই আলস্য ও অনুপস্থিত থাকার কথা অভিভাবক শুনিলেও তিনি তার কোন প্রতিবিধান করিলেন না। এবার পরীক্ষায় সে সব বিষয়েই অতি কম নম্বর রাখিয়া সব নীচে পড়িল ও অনেক মিনতি করিয়াও প্রমোশন পাইল না। তখন সে অভিভাবকের কাছে স্কুলের নিন্দা আরম্ভ করিল। আজ পাঁচ ছয় বৎসর যিনি পুত্রের শিক্ষার প্রতি দৃষ্টিক্ষেপ করেন নাই বা সন্তানকে শাসেন নাই, আজ তাহারই বাক্যে তাঁহার চোক ফুটিল! তাই ত, তাঁর এমন পরিশ্রমী ও শিক্ষায় মনোযোগী ছেলে বৎসর বৎসর ফেল হচ্ছে, ইহার কারণ কি? নিশ্চয় ও স্কুলের দোষ। থাক্, ও স্কুলে আর পড়িয়া কাজ নাই। যাও বাবা, তুমি ট্রান্সফর লইয়া অন্য স্কুলে যাও।

ভ্রমান্ধ অভিভাবকের কাছে তিরস্কার বা প্রহারের পরিবর্ত্তে এইরূপ প্রশ্রয় পাইয়া এ জন্মের মত অতুলের প্রকৃত বিদ্যা শিক্ষা উঠিয়া গেল। সে প্রতিবৎসর পরীক্ষায় অকৃতকার্য্য হয়েও বিদ্যালয় পরিবর্ত্তন দ্বারা প্রমোশন পাইতে লাগিল। ক্রমে এন্ট্রেন্স ক্লাসে উপস্থিত।

এখানে ত আর চালাকি খাটে না, ও কাহারও চোকে ধুলা দিবারও যো নাই। ফিফ্‌থ ক্লাস থেকে যে অতুল শিক্ষক ও অভিভাবককে ফাঁকি দিয়া আসিয়াছে, এখন সে নিজেই ফাঁকে পড়িল। তিন চারবার বিশ্ববিদ্যালয়ের পরীক্ষায় ফেল হয়ে পঁচিশ বৎসর বয়সে অতুলবাবু এক আফিসে ১৫ টাকায় আপ্রেন্টিস্ খাটিতে প্রবেশ করিল।

পিতার কত আশা ভরসা ও উৎসাহ যে পুত্রের শিক্ষা ও উপার্জ্জনের উপর ছিল ; নিজের দৃঢ়তা ও উপযুক্ত শাসন অভাবে সে সব মাটি হয়ে গেল! বড় জোর ৩০ টাকার কেরাণীগিরি অতুলের ভাগ্যে জুটিবে। এখনকার বালকদের, বিশেষতঃ কলিকাতার অধিকাংশ ছাত্রদেরই শিক্ষা ও জীবন এইরূপে শেষ হয়। ক্রমে তাঁরাই আবার অভিভাবক হন, ও পুত্রদের উপর আরও অনাস্থা দেখাইয়া থাকেন! এরূপ শিক্ষাপ্রাপ্ত বালকদের হ'তে আমরা আর কি আশা করিতে পারি? আমরা কি প্রত্যক্ষ দেখিতেছি না যে দেশীয় লোকদের নৈতিক চরিত্র কত নীচ সোপানে নামিয়া পড়িয়াছে? ত্রিশ বৎসর পূর্ব্বে যে বালকেরা একটী মিথ্যা কথা বলিতে সঙ্কুচিত হত, এখন তাঁদেরই সন্তানেরা প্রত্যহ কত মিথ্যা কথা বলিয়া পাঠ ও প্রহার হতে অব্যাহতি লাভ করে। শিক্ষালয়ের তত্ত্বাবধায়ক ও মাষ্টারদের প্রতি আর তাদের ভক্তি ও শ্রদ্ধা নাই ; এমন কি, অনেক সময়ে তাহারা শিক্ষকদের অপমান পর্য্যন্ত করিয়া থাকে।

এখন মনে করুন, অতুলের বিদ্যা শিক্ষার এই পরিণাম কি কেবল তার নিজের দোষেই হইল? অবশ্য তাহা নয়। সে বালক মাত্র। সে নিজের ভাল মন্দ কি জানে? প্রহারের ভয় ও পরিশ্রমে অবহেলা সব দেশের ছেলেদেরই ত দেখা যায়। তবে অন্যান্য স্থানের বালকেরা ত বঙ্গবালকদের মত শিথিল, দুর্ব্বল ও চরিত্রহীন মানুষ হয়ে দাঁড়ায় না। ইউরোপ, আমেরিকা ত দূরের কথা ; আমাদের প্রতিবেশী মুসলমান ও খৃষ্টান বালকেরা ত হিন্দু ছাত্রদের ন্যায় এত অদম্য হয়ে উঠে নাই—ইহার কারণ কি?

কারণ—খ্রীষ্টান ও মুসলমান অভিভাবকেরা আমাদের বঙ্গপিতাদের মত এত দুর্ব্বল প্রকৃতির লোক নহেন ; আর খৃষ্টান ও মস্‌লেম বিদ্যালয় সমূহের কর্ত্তৃপক্ষরা ছাত্রদেরকে অত প্রশ্রয় দেন না। তাদের মধ্যে সমস্ত স্কুলেই এক রকম শিক্ষা, নিয়ম ও শাসন প্রচলিত; সকলগুলির মধ্যেই একটা অন্তর্গত একতা ও সহকারিতা (co-operation) আছে। যে বালক কোন নিয়ম ও শাসনের বশীভূত থাকিতে না পারে, সে কোন স্কুলেই ভর্ত্তি হতে পারে না, সুতরাং দায়ে পড়িয়াও সে বিদ্যা শিখিতে ও দমনে থাকিতে বাধ্য হয়। তা ছাড়া, ফিরিঙ্গী ও মুসলমান অভিভাবকদের নিজ নিজ জাতীয় শিক্ষালয়গুলির উপর শ্রদ্ধা ও উহার কর্ত্তৃপক্ষদের উপর বিশ্বাস আছে। তাঁরা জানেন, স্কুল থিয়েটার নয়—শিক্ষার স্থান; সেখানে নিয়মে ও শাসনে না থাকিলে ছেলেটি কোনক্রমেই চৌকষ মানুষ হতে পারিবে না। সে কারণে তাঁরা বিদ্যালয়ের শাসনের উপর কর্ত্তৃত্ব চালাইয়া পুত্রের বিদ্যা শিক্ষার সর্ব্বনাশ করেন না।

কিন্তু দুঃখের বিষয়, আমাদের মধ্যে পরস্পরের উপর এ ভক্তি ও বিশ্বাস নাই। হিন্দু অভিভাবকেরা আজকাল মনে করেন—স্কুল সকল দোকানের মত—বিদ্যালয়ের কর্ত্তৃপক্ষরা দোকানদার স্বরূপ—তাঁদের প্রতি শ্রদ্ধা ভক্তি করা দূরে থাকুক, তাচ্ছিল্য ভাব দেখানই যেন

উপযুক্ত কাজ। ক্রমে এই ভাবটী অভিভাবক হতে ছাত্রদের মনে আসিয়াছে, এবং ইহাতেই আমরা বালকমণ্ডলীর অধোগতির প্রধান কারণ দেখিতে পাই। বাস্তবিক কোন উৎকৃষ্ট দ্রব্যই অধিক বা সস্তা পাইলে কেহই উহার মূল্য বুঝিতে পারে না ও উহার আদরও করে না। কয়লার দামে হীরা লভিলে কেহ কি আর যত্ন করিয়া উহাকে মুকুটে তুলিবে, না লোহার সিন্দুকে রাখিবে? তখন উহা ছাইয়ের সঙ্গে ফেলিয়া দেওয়া সম্ভব। আমাদের দেশের স্কুলগুলিও এখন সেইরূপ কয়লার দামে হীরার অবস্থায় দাঁড়াইয়াছে।

বিদ্যালয় ছাত্রদের শিক্ষার স্থান ; সেখানে উপযুক্ত বিদ্যা শিখাইয়া ও শাসনে রাখিয়া ছেলেদেরকে 'মানুষ' করা উহার উদ্দেশ্য। ঐ কার্য্য যে কত গুরুতর, ও ঐ উদ্দেশ্য যে কত মহৎ, তাহা আজকাল স্কুলের অনেক কর্ত্তৃপক্ষরাই যেন ভুলিয়া গিয়াছেন। নিজেদের ঐ মহৎ কার্য্যের যোগ্য জ্ঞান, শক্তি ও অভিজ্ঞতা আছে কি না তাহা না ভাবিয়াই যাঁর ইচ্ছা এক এক খেয়ালের বাধ্য হয়ে স্কুল খুলিয়া বসেন। আর ছাত্র জুটাইবার জন্য বাড়ী বাড়ী দালাল পাঠাইয়া ছেলে যোগাড় করেন। অনেক ফ্রি ও হাফ ফ্রি ছাত্রে স্কুল ভরিয়া যায়। অধিক কি, শিক্ষক ও কর্ত্তৃপক্ষরা পর্য্যন্ত অভিভাবকদের নিকটে গিয়া মিনতি করিতে লজ্জাবোধ করেন না ; আবার এরূপও দেখা যায়—এক স্কুলের শিক্ষকেরা অন্য স্কুলের কুৎসা গাইয়া অভিভাবকদের মন ভাঙ্গাইয়া দেন—ইহা কি দোকানদারী অপেক্ষাও নীচ ও ঘৃণার কাজ নয়?

এরূপে ছাত্র সংগ্রহ করিয়া যে সকল স্কুল চালিত হইতেছে, সেখানে বালকদের মধ্যে নিয়ম ও শাসন কখনই রাখা যাইতে পারে না। স্কুল বিদ্যাশিক্ষার জন্য—সেখানে সন্তানকে পাঠাইয়া শিক্ষিত করুন, ভবিষ্যতে আপনারই ভাল হবে ; না করুন, আপনারই মন্দ—প্রতিদ্বন্দ্বিতার প্রভাবে বিদ্যালয়ের কর্ত্তৃপক্ষরা নিজেদের মহৎ উদ্দেশ্য ভুলিয়া অভিভাবকদের মন থেকে ঐ উচ্চ ভাবটিও তাড়াইয়া দিয়াছেন। কাজেই উহার সঙ্গে সঙ্গে অভিভাবকদের স্কুলের প্রতি শ্রদ্ধা ও বিশ্বাসও চলিয়া গিয়াছে। তাঁরা মনে করেন নিজ নিজ সন্তানদেরকে বিদ্যালয়ে পাঠাইয়া তাঁরা কর্ত্তৃপক্ষদেরকে চির ঋণে বদ্ধ রাখেন—এস্থলে তাঁদের কাজের উপর ক্ষমতা চালানতে গার্জ্জেনদের যেন স্বাভাবিক অধিকার আছে। বালকদের শিক্ষা দেওয়ার পরিবর্ত্তে শুধু অর্থলাভই যে স্কুলের উদ্দেশ্য, সে স্কুলের প্রতি ছাত্র ও অভিভাবকদের সহজেই অভক্তি ও অবজ্ঞা জন্মিবার সম্ভাবনা। আজকাল অধিকাংশ বিদ্যালয়ই যখন এরূপে শিক্ষালয় নামে কলঙ্ক দিতেছে, তখন দুএকটি উচ্চ আদর্শের বিদ্যালয়ের বহু যত্ন ও পরিশ্রমেও কোন ফল দর্শিতেছে না।

আমি শুনিয়াছি, কলিকাতার স্কুল সকলের ন্যায় মফস্বলের বিদ্যালয় সকল এতদূর অধোদিকে আসিয়া পড়ে নাই। সেখানে শিক্ষালয়গুলিতে বালকদের বিদ্যাশিক্ষা ও শাসন কিছু ভালরূপে চলিয়া থাকে। কিন্তু দু এক স্থানের রিপোর্ট দেখিয়া জানা যায়, আজকাল মফস্বলের বালকেরাও কলিকাতার ছাত্রদের অনুকরণ করিয়া পূর্ব্বাপেক্ষা অধিক অদম্য হইয়া উঠিয়াছে। সময়ে দমিত না হলে তারাও যে সহরের ছেলেদের মত অধঃপাতে যাবে তার সন্দেহ নাই।

বিদ্যালয় ও ছাত্রসমূহকে এ অধোগতি হতে উদ্ধার করিতে হলে, এখন আমাদের

দেশের সমস্ত প্রাইভেট স্কুলগুলি একজোট হইয়া উহার সংশোধন ও সংস্কার করা একান্ত আবশ্যক। সকল স্কুলের কর্ত্তৃপক্ষরা যদি এক হইয়া সবগুলিতেই এক রকম নিয়ম, শিক্ষা ও শাসন চলিত করেন, তাহলে আর বালকেরা স্কুলকে দোকান ভাবিয়া ক্রমাগত এক স্কুল হতে অন্য স্কুলে যাইতে পারিবে না। সব স্থানেই যদি মন্দ বালকদের প্রতি একরূপ নিয়ম ও দণ্ড বিধান হয়, তা'হলে পাঠশালা বদলাইয়া আর তারা উপযুক্ত শাসন হতে অব্যাহতি পাইবে না ও আলস্য ও অজ্ঞতায় দিন কাটাইতে পারিবে না। তারা দায়ে পড়িয়া পরিশ্রম করিতে ও বিদ্যা শিখিতে বাধ্য হবে।

কিন্তু আমাদের এ চিরদুর্ভাগ্য দেশে আমরা কি সে আশা করিতে পারি? আমাদের স্বদেশীয় কৃতবিদ্যরা আজকাল রাজনীতি রাজনীতি করিয়া পাগল হইয়াছেন। যিনিই উপযুক্ত শিক্ষা ও জ্ঞান লভিয়াছেন, তিনিই রাজনীতির নিশান ধরিয়া নিজ নিজ জয়ডঙ্কা বাজাইতেছেন! তাঁদের উচ্চ মনে এ সামান্য কথাটুকুও স্থান পায় না যে, যে দেশের চারিদিক দিন দিন অন্ধকারে ছাপিতেছে—গরীবেরা দুর্ভিক্ষের অন্ধকারে, ধনীরা স্বার্থের অন্ধকারে, শিক্ষিতেরা অনৈক্যের অন্ধকারে, ছাত্রেরা অজ্ঞতার অন্ধকারে, প্রাচীনেরা কুসংস্কারের অন্ধকারে ও স্ত্রীলোকেরা অবরোধ-অন্ধকারে ডুবিয়া যাইতেছে—সে দেশে রাজনীতির প্রদীপ জ্বালিলেও উহা অচিরে নিবিয়া যাইবার সম্ভাবনা। আগে আমাদের শিক্ষিত লোকেরা এক জোট হতে শিখুন, বিদ্যালয় সকল সংশোধিয়া প্রকৃত শিক্ষার স্থান করুন, দেশের ভবিষ্যত আশা বালকেরা যথার্থ জ্ঞানলাভে চরিত্রবান্ হউক, স্ত্রীলোকেরা জীবনের উদ্দেশ্য বুঝুক, দেশে জাতীয় জীবনের ভিত্তি দৃঢ় হউক—তখন দেখিবেন, মানুষের যোগ্য স্বত্ব সকল ক্রমে ক্রমে আমাদের হস্তগত হবে। নহিলে, এখন এ 'ভাঙা ঘরে চাঁদের আলো' আনিয়া দরকার কি? গবর্ণমেন্টের কাছে হাস্যাস্পদ হওয়া মাত্র।

*প্রদীপ, জ্যৈষ্ঠ ১৩০৫*

# বিলাতে সন্তানশিক্ষা

ভারতবর্ষ ও ইংলণ্ডের অন্যান্য অনেক বিষয়ের ন্যায় পুত্রকন্যাদের শিক্ষাও সম্পূর্ণ বিভিন্ন। আমরা এদেশে অ্যাংলো-ইণ্ডিয়ান পরিবারের মধ্যে অনেক চাকর চাকরাণী দেখিয়া মনে করি বিলাতেও বুঝি ঐরূপ। এদেশবাসী ইংরেজদের মধ্যে প্রতি বড় সংসারেই এক এক জন ইউরোপীয় গবর্ণেস (Governess) ও তার নীচে দুই তিনজন দেশীয় বেহারা ও আয়া ছেলেমেয়েদের জন্য নিযুক্ত থাকে—সুতরাং সন্তানদের পালন ও শিক্ষার প্রতি মায়েদের বড় একটা মনোযোগ দেখা যায় না।

ইংলণ্ডে মধ্যবিত্ত গৃহস্থদের মধ্যে ইহার সম্পূর্ণ বিপরীত ব্যবস্থা দেখা যায়। সেখানে বেশি লোকজন রাখিতে অনেক টাকার দরকার, অত্যন্ত ধনীরাই সেরূপ বাবুয়ানা করিতে সক্ষম। সেজন্য, গৃহস্থ লোকদের সংসার ও সন্তানের ভার জননীর উপরই সম্পূর্ণ নির্ভর করে। বিলাতের গৃহিণীরাও এবিষয়ে অজ্ঞ নহেন। সুস্থ ও সবল দেহের দুগ্ধে তাঁহারা সন্তানের শরীরকে যেমন জোরাল করিয়া তুলেন, শিক্ষিত মনের উন্নতভাবে শিশুর হৃদয়কেও তদনুরূপ তেজাল করেন। আমরা এই শিশু চারা দেখিয়াই বুঝিতে পারি, ভবিষ্যৎ জীবনে ইহা কিরূপ সতেজ বৃক্ষ হইয়া দাঁড়াইবে।

শিশু একমাসের হইলেই মা তাকে কোলে বা টানাগাড়িতে লইয়া বেড়াতে যান। প্রত্যহ সকালে এক ঘণ্টা ও বিকালে অন্ততঃ দুই ঘণ্টা পরিষ্কার বায়ু সেবনে জননী ও সন্তান উভয়েরই স্বাস্থ্যের অনেক উপকার হয়। দুঃখের বিষয়, আমাদের দেশের ভদ্রমহিলাদের এরূপে প্রকাশ্য স্থানে বেড়াইবার উপায় নাই, কিন্তু অধিকতর দুঃখের বিষয়, তাঁহারা সন্তানদেরকেও বড় একটা বাড়ীর বাহিরে পাঠাতে ভালবাসেন না। নির্ম্মল বায়ুসেবন সুস্থ দেহগঠনের পক্ষে যে কতদূর প্রয়োজনীয় তাহা বুঝিতে না পারাই বোধ হয় তাঁহাদের এরূপ আচরণের কারণ।

এইরূপে প্রথম মাস হইতে আরম্ভ করিয়া চার পাঁচ বৎসর মার সঙ্গে বেড়ান ও মার কাছে শিক্ষার মধ্যেই শিশুর বাল্যজীবন ফুটিতে থাকে। আজকাল অতি অল্পবয়স্ক শিশুদের জন্য ইংলণ্ডের সর্ব্বত্রই কিণ্ডরগার্টেন স্কুল খোলা হইয়াছে ; এজন্য ঐরূপ ছোট ছেলেদের শিক্ষার নিমিত্ত বাড়ীতে কিণ্ডরগার্টেন করিবার সুবিধা না হ'লে পিতা মাতারা এই সময় হ'তেই সন্তানদেরকে স্কুলে ভর্ত্তি করিয়া দেন। কিণ্ডরগার্টেন শিক্ষা সম্বন্ধে আমি বহুদিন পূর্ব্বে 'ভারতী' ও 'সখা'-তে দুই তিনটি প্রবন্ধ লিখিয়াছিলাম,* সুতরাং সে বিষয়ে এখানে আর অধিক বলিবার আবশ্যক নাই। উপযুক্ত বয়সে কার্য্যতঃ শিক্ষার (Practical Education) ন্যায় শিশুজীবনকে জ্ঞানের সঙ্গে কর্ম্মপটু করিয়া তুলিবার পক্ষে উহা একটি প্রধান সাধন। যে শিক্ষায় মনের সঙ্গে হাতেরও চালনার দরকার তাহাই মানুষের জীবনে অধিক ফলদায়ক। ইউরোপীয়েরা উহার উপকারিতা এখন উত্তমরূপেই বুঝিতে পারিয়াছেন ও সেই অনুসারে কাজ করিতেছেন—তাই তাদের জীবনে এত দ্রুত উন্নতি

* [দ্র. বর্তমান সংকলনের পৃ. ৪৯-৫৬। কিণ্ডারগার্টেন শিক্ষা বিষয়ে কৃষ্ণভাবিনীর অন্য কোনো প্রবন্ধ 'সখা' পত্রিকায় প্রকাশিত হয়নি।]

ঘটিতেছে। আমাদের কিন্তু ওরূপ শিক্ষার উদ্দেশ্য বুঝিতে এখনও অনেক বিলম্ব আছে।

পুত্রকন্যাদের সাত আট বৎসর পূর্ণ হ'লেই ইংরেজ পিতামাতারা তাহাদেরকে কিণ্ডরগার্টেন থেকে বোর্ডিং স্কুলে পাঠান। ভদ্রলোকের ছেলেমেয়েদের জন্য বোর্ডিং স্কুল ইংলণ্ডে অনেক আছে। সবগুলিই অতি সুশিক্ষিত হেডমাষ্টার বা হেডমিষ্ট্রেসের দ্বারা চালিত। শিক্ষকেরা অধিকাংশই অভিজ্ঞ ও উপাধিধারী। ঐ সব বোর্ডিং স্কুলে বালকবালিকারা অতি উত্তম নিয়ম ও শাসনের মধ্যে থাকে। আমাদের দেশীয় পিতামাতারা হয় ত ভাবিবেন, বিলাতের বাপমায়েরা বড় স্নেহহীন, অত অল্পবয়স্ক সন্তানদিগকে পরের কাছে রাখিয়া নিশ্চিন্ত থাকেন। কিন্তু উহা আপাততঃ কিছু নির্ম্মম বোধ হ'লেও উহার ফল অতি উৎকৃষ্ট হয়। একটি সুচালিত বিদ্যালয়ে বালক বালিকারা যেমন সকল বিষয়ে চৌকস জ্ঞান লভিতে পারে, গৃহে পিতামাতার কাছে বা শিক্ষক রাখিলেও ওরূপ শিক্ষা হওয়া কখনই সম্ভব নয়। বাড়ীর শিক্ষা প্রায় পক্ষপাতী হইয়া থাকে ; অতিরিক্ত স্নেহের বলে পিতামাতা অনেক সময় সন্তানদের দোষগুণ ঠিক বিচার করিতে সক্ষম হন না ; সেজন্য ঘরে শিক্ষিত ছেলেমেয়েরা প্রায় একগুঁয়ে ও আত্মম্ভরী হইয়া থাকে। বিদ্যালয়ে অনেক একবয়সী ছাত্র একত্র থাকায় কর্ত্তৃপক্ষরা তাহাদের দোষ গুণ ভাল করিয়া দেখিতে পান ও সেই অনুসারে শাসন করেন। আর পরের কাছে থাকায় লজ্জা বা ভয়বশতঃ বালকেরা নিজ নিজ মন্দ বৃত্তিগুলি জানিতে শিখে, ও আড়াআড়ি বশতঃ তাহাদের সৎবৃত্তি সকল আরো উৎকর্ষ লাভ করে।

১৫/১৬ বয়স পর্য্যন্ত ইংরেজ সন্তানেরা বোর্ডিং স্কুলে থাকে। বয়ঃপ্রাপ্ত হ'লে পুত্রেরা কিরূপে অধিক শিক্ষিত হয়ে নিজ নিজ অবস্থার অধিকতর উন্নতি করিবে, সে বিষয়ে ইংরেজ পিতারা অত্যন্ত যত্ন লন। আজকাল পুত্রদের ন্যায় কন্যাদেরকেও উচ্চশিক্ষা দিয়া বড় কাজের যোগ্য করিবার জন্য পিতামাতার বিশেষ আগ্রহ দেখা যায়। সন্তানদের শিক্ষার জন্য ইংরেজ অভিভাবকেরা অকাতরে ব্যয় করেন। পাঠক পাঠিকারা শুনিয়া আশ্চর্য্য হ'বেন—প্রত্যেক গৃহস্থ তাঁর আয়ের চতুর্থাংশ, কখন কখন তার চেয়েও বেশি অর্থ, সন্তানদের শিক্ষার জন্য জমাইয়া রাখেন। যাঁর মাসে ৩০০্ টাকা আয়, তিনি প্রতিমাসে ১০০্ টাকা সানন্দে পুত্রের স্কুল খরচ দেন। তাঁহারা মনে করেন সন্তানদের বিদ্যার জন্য অর্থব্যয় করা জীবন-বিমাতে (Life Insurance) প্রিমিয়ম (Premium) দেওয়ার মত। যত অধিক অর্থব্যয় করিয়া পুত্রকে যত অধিক শিক্ষিত করা যায়, সে যোগ্য হয়ে তত অধিক উপার্জ্জন করিতে পারিবে। আমি দেখিয়াছি, অনেক গৃহস্থ পিতা বা বিধবা মাতা সংসারের অনাটন করিয়াও মাসে মাসে ৩০০্ টাকা ব্যয়ে ছেলেকে ইণ্ডিয়ান সিবিল সার্বিসের জন্য পড়াইয়া থাকেন। কারণ, কিছুদিন পরে ঐ ছেলে মাসে ২০০০/৩০০০্ টাকা উপার্জ্জন করিতে পারিবে।

সন্তানদেরকে ইংরেজ পিতামাতার এইরূপ উচ্চশিক্ষিত করিবার আগ্রহবশতঃ ইংলণ্ডের সর্ব্বত্রই বহুসংখ্যক স্কুল ও কলেজ খোলা হইয়াছে। কোন গ্রাম বা নগরেই বিদ্যাচর্চ্চা বা শিক্ষার উপায়ের অভাব নাই। ঐ সকল স্কুল ও কলেজগুলির সুবন্দোবস্ত দেখিলে কোন বিদ্যাভিলাষী লোক সুখী না হয়ে থাকিতে পারেন না। সেদেশে কেহই কোন স্কুল বা কলেজ স্থাপনের জন্য গবর্ণমেন্টের সাহায্যের অপেক্ষা করে না, অধিকাংশ বিদ্যালয় কোন ধনী বা

সাধারণ লোকের দ্বারা স্থাপিত। অথচ কোন বালক বা বালিকাকে বিনাবেতনে শিক্ষা দিবার নিয়ম নাই—কেন না, তাহারা জানে ভাল দ্রব্য বিনা পয়সায় পাইলে লোকে তাহার মূল্য বুঝিতে পারে না বা আদর করে না। আমাদের দেশের প্রাইভেট বিদ্যালয়গুলি হইতেই আমরা তার প্রমাণ পাইতেছি। এদেশে শিক্ষিত লোক মাত্রেই বুঝিতে পারেন ও ছাত্রেরা নিজেও স্বীকার করেন যে কলিকাতার দুই চারটি প্রাইভেট কলেজের লেক্‌চার আজকাল প্রেসিডেন্সি কলেজের অপেক্ষা কোন অংশে হীন নহে, তথাপি, কেবল ছাত্রবেতনের তারতম্য বশতঃ লোকে গবর্ণমেণ্ট বিদ্যালয়ের আদর ও প্রাইভেট স্কুল কলেজগুলিকে তাচ্ছল্য করিয়া থাকে। আবার বিলাতের কলেজে ওরূপ ফ্রিশিপ না থাকিলেও সেখানে সকল বিদ্যালয়েই অনেকগুলি করিয়া ছাত্রবৃত্তি দেওয়া হয় ; তাহাতে দরিদ্র-সন্তানেরা বুদ্ধিমান ও বিদ্যায় মনোযোগী হলেই অক্লেশে জ্ঞানচর্চ্চা করিতে পারে। তাছাড়া ইংলণ্ডে সকল শিক্ষালয়েই অনেক ফণ্ড থাকাতে তাহারা ছাত্রদের বেতনের উপর নির্ভর করে না, সেজন্য ছেলেদেরকে অতি উৎকৃষ্ট নিয়ম ও দৃঢ় শাসনের মধ্যে রাখিতে পারে।

বিলাতের বালকেরা ৩/৪ বৎসরে আরম্ভ করিয়া ২৩/২৪ বৎসর পর্য্যন্ত কোন স্কুল ও কলেজে পড়ে। কিন্তু বিদ্যালয়ের শিক্ষা তাহাদের প্রকৃত শিক্ষা নহে। ছাত্রজীবন শেষ হইবার পর তাহারা নিজে নিজে যে জ্ঞান লভিতে আরম্ভ করে, সেই জ্ঞানলাভই তাহাদের যথার্থ শিক্ষা। সে দেশের লোকে কলেজের শিক্ষা ও পরীক্ষা দেওয়াকে জ্ঞানভাণ্ডারের পথদর্শকস্বরূপ ভাবে, বিদ্যালয়ের পাঠের দ্বারা কিরূপে জ্ঞান উপার্জ্জিতে হয় যেন তাহাই শিক্ষা করে ; পরে নিজের যত্ন ও পরিশ্রমে নানা প্রকার বিদ্যা ও জ্ঞান অর্জ্জিয়া মনকে ভূষিত করে। স্কুল ও কলেজের পাঠের সময় কেবল সহাধ্যায়ীদের অপেক্ষা শ্রেষ্ঠ হইব এই ভাবিয়া ছাত্রেরা উৎসাহের সঙ্গে পড়ে ও বিদ্যালয়ের ধারানুসারে কতকগুলি নির্দ্দিষ্ট পুস্তকে জ্ঞানকে সীমাবদ্ধ করিয়া রাখে। কিন্তু কলেজের পাঠ ও পরীক্ষা শেষ হলে অনন্ত জ্ঞানভাণ্ডারে প্রবেশিবার জন্য যে কৌতূহল জন্মায় তাহাই যথার্থ শিক্ষার মূল, এবং ঐ মূল অবলম্বন করিয়া ইংরেজ যুবকেরা যথাসাধ্য জ্ঞানসঞ্চয়পূর্ব্বক নিজেদের ও স্বদেশের উন্নতি করে।

আর একটি কারণে বিলাতের ছাত্রেরা ইচ্ছামত জ্ঞান উপার্জ্জিবার সুবিধা ও সাহায্য পায়। সেটি ইংলণ্ডীয় পিতার পুত্রদের প্রতি মিত্রভাব ও সৌজন্য প্রকাশ, ইংরেজ সন্তানেরা বয়স প্রাপ্ত হলে পিতামাতা তাহাদের সহিত বন্ধুর ন্যায় ব্যবহার করেন ; তাঁহারা বুঝেন যে যৌবনাবস্থা প্রাপ্ত হলে মানুষের সদসৎ বিবেচনার শক্তি জন্মায়, তখন তাহারা শৈশবকালের ন্যায় সমস্ত বিষয়ে পিতামাতার মতের বা ইচ্ছার অনুগামী হইয়া চলিতে চাহে না ; সেজন্য পুত্রেরা প্রাপ্তবয়স্ক হলেই পিতামাতা তাহাদেরকে ভালমন্দ বুঝিয়া কাজ করিতে বলেন। যে সন্তানের যেরূপ কাজে মনোযোগ ও ইচ্ছা, পিতা তাহাকে সেইরূপ শিক্ষালয়ে ভর্ত্তি করিয়া দেন ; যাহার যেরূপ জ্ঞানলাভের তৃষ্ণা তাহাকে সেই জ্ঞানপিপাসার নিবৃত্তির উপায় খুঁজিয়া দেন। যাহার এঞ্জিনিয়ার হইবার ইচ্ছা, পিতা তাহাকে জোর করিয়া কখন ব্যারিষ্টার করেন না ; যে ডাক্তারি করিতে চায় শীঘ্র লাভের আশায় তাকে কেরাণী বানান না ; চিত্রবিদ্যায় যার অনুরাগ তাকে সওদাগর হবার জন্য পীড়াপীড়ি করেন না ; বিজ্ঞান শিখিতে যে ছেলের আগ্রহ তাকে আফিসে দেন না।

এইরূপ যৌবনাবস্থা হতেই বালকেরা যে যার মনোমত পাঠাভ্যাস বা জ্ঞানচর্চ্চা করিতে পারে বলিয়া বিলাতের লোকের যেরকম দ্রুত ও স্থায়ী উন্নতি হইতেছে, শিক্ষণীয় বিষয়গুলিও তদনুরূপ প্রশস্ত হইয়া পড়িতেছে। ইংলণ্ডে এমন অনেক লোক আছেন যাঁহারা কেবল বিদ্যা লইয়াই সমস্ত জীবন কাটান। গ্রন্থরচনা কোন কোন ব্যক্তির জীবনের ক্রীড়াস্বরূপ ; কেহ বা নূতন নূতন জ্যোতিষের আবিষ্কার করাকে একমাত্র সুখ বলিয়া গণনা করেন, নানাপ্রকার বিজ্ঞানের অনুশীলন কোন কোন লোকের চির সহচর। পূর্ব্বেই বলিয়াছি ছেলেরা ৭/৮ বৎসর হলেই ইংরেজ পিতামাতারা তাহাদিগকে বোর্ডিং স্কুলে পাঠান ; ইংলণ্ডে ভদ্র সন্তানদের জন্য এরূপ পাবলিক ও প্রাইভেট স্কুল অনেক আছে, তার মধ্যে 'হ্যারো' 'ইটন' ও 'রাগবি'[২০] এই তিনটি অতি পুরাতন ও অধিক প্রসিদ্ধ ; এখানে ছাত্রেরা বিদ্যার সঙ্গে নানাপ্রকার বলকর খেলা ও ব্যায়াম শিক্ষা করে। ক্রিকেট, ফুটবল, টেনিস, দাঁড়বহা প্রভৃতি সকল রকম ক্রীড়াতেই দক্ষ হয়। হ্যারো ও ইটন বিদ্যালয়ের মধ্যে অতিশয় আড়াআড়ি চলে ; এক স্কুলের ছাত্রেরা ভাল হলে অন্যটির অপমান হবে বলিয়া দুই দলেই প্রাণপণ শক্তিতে শ্রেষ্ঠ হইবার চেষ্টা করে। প্রত্যেকটির ছাত্রেরা নিজেদের মধ্যে সমাজ করিয়া নানা বিষয় লইয়া পরস্পর তর্ক করে, এবং কি বিদ্যাশিক্ষা কি ব্যায়ামশিক্ষা সকল বিষয়েই আড়াআড়ি করিয়া সাধ্যমত উত্তমরূপে শিখে। আবার দুইটির মধ্যে অনেক বিষয়ে প্রতিদ্বন্দ্বিতা বশতঃ প্রত্যেকটির আরো বেশি উন্নতি হয়। দুই স্কুলের ছাত্রদের মধ্যে ক্রিকেট ও নৌকাদৌড় প্রভৃতি ক্রীড়া হইয়া থাকে ; উহাতে যে স্কুলের জয় হয়, সেইটি কোন প্রকার পুরস্কার পায়, এইজন্য উভয় পক্ষেই ছাত্রদেরকে ঐ সকল বিষয় উত্তমরূপে শিক্ষা দিতে অত্যন্ত যত্ন লয়।

শিক্ষা সম্বন্ধে আমাদের বাঙ্গালী বালকদেরকেই ইংরেজ বালকদের সঙ্গে তুলনা করা যায়, কিন্তু বঙ্গীয় বালকেরা চতুর ও বুদ্ধিমান হলেও অপরিণতত্ব বশতঃ অনেক শারীরিক ও মানসিক আমোদ হারায়। বাঙ্গালী ছাত্রেরা ১৭/১৮ বৎসর বয়স প্রাপ্ত হলেই অমনি যৌবনের মধ্যভাগে আসিয়াছেন ভাবিয়া গাম্ভীর্য্য ধারণ করেন এবং সকল প্রকার বলদায়ক ক্রীড়া ও শারীরিক ব্যায়ামকে বালকের যোগ্য বলিয়া অবজ্ঞা করিয়া থাকেন। আমাদের দেশে অনেকে, ঐ সকল ক্রীড়ায় মন দিলে বালকেরা লেখাপড়া শিখিতে পারে না বা দুষ্ট হইয়া যায়—এই বলিয়া আপত্তি করেন। কিন্তু ইংলণ্ডের স্কুল ও কলেজগুলিতে বিদ্যাশিক্ষার সঙ্গে সঙ্গে ক্রীড়ার বন্দোবস্ত দেখিলে তাঁহাদের সে ভ্রম দূর হবে। আমাদের দেশে, বিশেষ বাঙ্গালায়, আমরা যে ছাত্রদেরকে ক্রীড়ায় মন দিলে বিদ্যায় অবহেলা করিতে দেখি, সে ক্রীড়ার দোষে নয়, বালকদের দুর্ব্বল প্রকৃতির দোষ। বহুকালের অনভ্যাস ও অনুৎসাহ বশতঃ বালকদের মন এতদূর নির্জ্জীব হইয়া পড়িয়াছে যে তাহারা যদি প্রাণ ভরিয়া খেলায় মন দেয়, তাহলে পড়ার জন্য আর তাহাদের কিছু শক্তি অবশিষ্ট থাকে না। এই কারণেই আমাদের দেশে ক্রীড়াপ্রিয় ছাত্রদের মধ্যে এত মূর্খ বালক দেখিতে পাই।

জ্ঞানীমাত্রেই এখন বুঝিয়াছেন, মানসিক শিক্ষার সঙ্গে শারীরিক সুখ, অসুখ, বল ও দুর্ব্বলতার কত ঘনিষ্ঠ সম্পর্ক। শরীর অসুস্থ হলে মনও অসুস্থ থাকে, মানসিক কষ্ট হলে শারীরিক পীড়া জন্মায়, আর দেহ হৃষ্টপুষ্ট ও বলবান থাকিলে মন সতেজ ও সক্ষম থাকে। সুতরাং বলিষ্ঠ বালকেরা যে লেখাপড়ায় অধিক পারদর্শী হইবে, ও তাহাদের জ্ঞান অধিক

দিন স্থায়ী হইবে, ইহাতে কোন সন্দেহ নাই। বিশেষ দেখিতে হইবে যে, মানুষের শরীর ও মন দুই আছে, একটিকে অবহেলা করিয়া অন্যটি কর্ষিলে শেষে উপকারের পরিবর্ত্তে অপকার হয়, এবং শরীরের দুর্ব্বলতার সঙ্গে ভীরুতা, তেজোহীনতা প্রভৃতি মন্দ গুণেরও আবির্ভাব হয়। শুনিয়াছি, কয়েকজন দেশীয় যুবক অতি অল্প বয়সেই বিশ্ববিদ্যালয়ের উপাধি গ্রহণ করিয়া অনেক খ্যাতি লভিয়াছিলেন ; কিন্তু শরীর অবহেলাপূর্ব্বক দিনরাত কেবল মস্তিষ্ক চালনা দ্বারা অল্প দিন পরেই পীড়িত হইয়া জীবন হারাইয়াছিলেন! ইহা কি অল্প আক্ষেপের বিষয়! ইংরেজেরা এসকল বিষয় অতি উত্তম বুঝে ; ইহারা বরং মানসিক শিক্ষাকে অবহেলা করিবে, তথাপি শরীরকে কদাচ অগ্রাহ্য করিবে না। বিলাতের কোন কোন স্কুলে বালকেরা অনেক সময় পাঠ পরিত্যাগ করিয়া খেলা ও ব্যায়ামে রত থাকে, এবং বিদ্যা অপেক্ষা খেলাতেই অধিক নিপুণ হয়। যদিও অতিরিক্ত কিছুই ভাল নয়; কিন্তু অল্প বয়সেই সমস্ত শারীরিক ও মানসিক সুখ হারান অপেক্ষা সবল শরীরে দীর্ঘায়ু হইয়া থাকা অনেকাংশে শ্রেয়।

স্কুলের শিক্ষা শেষ করিয়া ইংরেজ বালকেরা কলেজে ভর্ত্তি হয়। সে দেশেরও উচ্চ শিক্ষা সচরাচর বিশ্ববিদ্যালয়েই দেওয়া হইয়া থাকে। গ্রেটব্রিটেন ও আয়র্লণ্ডে সর্ব্বশুদ্ধ এগারটা বিশ্ববিদ্যালয় আছে, তাহার মধ্যে অক্সফোর্ড, কেম্ব্রিজ, লণ্ডন ও ডব্‌লিন্—এই চারটি সকলের মধ্যে প্রধান। লণ্ডন বিশ্ববিদ্যালয় মহারাণী ভিক্টোরিয়ার রাজত্বের প্রারম্ভে ১৮৩৮ খ্রীষ্টাব্দে স্থাপিত হইয়াছে। আমাদের দেশের কলিকাতা, বোম্বাই ও মান্দ্রাজ বিশ্ববিদ্যালয় সকল ঐ লণ্ডন বিশ্ববিদ্যালয়ের প্রথা ও দৃষ্টান্ত অনুসারেই স্থাপিত হইয়াছে ও উহারই অবিকল অনুকৃতি ; কেবল প্রভেদ এই যে লণ্ডন বিশ্ববিদ্যালয়ের পরীক্ষাগুলি ভারতবর্ষের অপেক্ষা অনেক কঠিন।

অক্সফোর্ড ও কেম্ব্রিজ বিশ্ববিদ্যালয় প্রায় এক প্রকার, এই দুটি অতিশয় ধনী ও পুরান; আর পৃথিবীর অন্যান্য সমস্ত বিশ্ববিদ্যালয় হইতে উহারা কোন কোন বিষয়ে একেবারে স্বতন্ত্র। শিক্ষা দেওয়া, পরীক্ষা করা, উপাধি, ছাত্রবৃত্তি ও পুরস্কার বিতরণ করা এবং ছাত্রদেরকে নিয়মে রাখা ঐ সব বিশ্ববিদ্যালয়ের উদ্দেশ্য। উহাতে বহুবিধ বিষয় শিক্ষা দেওয়া হয়, তাহার মধ্যে লাটিন, গ্রীক, অঙ্ক ও প্রাকৃতিক বিজ্ঞান প্রধান। অঙ্কশাস্ত্রের শিক্ষার জন্য কেম্ব্রিজ জগদ্বিখ্যাত। পৃথিবীর অনেক স্থানের যুবকেরা কেম্ব্রিজে অঙ্কশাস্ত্রের উপাধি লইতে যায়। সুখের বিষয় আমাদের অনেক স্বদেশীয় ভ্রাতাও ঐ উপাধি লভিয়া আসিয়াছেন। ঐ সব বিশ্ববিদ্যালয়ে ভিন্ন ভিন্ন বিষয়ের আলাদা আলাদা পরীক্ষা হইয়া থাকে, তাহার মধ্যে যে কোন একটিতে ভাল করিয়া উত্তীর্ণ হইলে উপাধি লওয়া যায়। কেম্ব্রিজে সর্ব্বশুদ্ধ সতরটা কলেজ আছে, অক্সফোর্ডেও ঐরূপ ; সবগুলিই ভিন্ন ভিন্ন বদান্য ব্যক্তির দ্বারা স্থাপিত হইয়াছে। প্রত্যেক কলেজের এক একটি অধ্যক্ষ আছেন, তাঁহাকে সচরাচর 'মাষ্টার' বলে। ইনি ও 'ফেলো' নামক কতকগুলি উপাধিধারী লোক কলেজের উপর কর্ত্তৃত্ব করেন। যে 'ফেলো' (Fellow) ছাত্রদের শিক্ষা ইত্যাদির পর্য্যবেক্ষণ করেন, তাঁহাকে 'টিউটর' বলে, যে ফেলো ছাত্রদের ধর্ম্ম সম্বন্ধে তত্ত্বাবধান করেন তাঁহাকে 'ডীন' বলে, প্রতি কলেজেই একটি ছোট গির্জ্জা আছে ; সেখানে প্রতিদিন উপাসনার সময় সকল

ছাত্রেরা উপস্থিত থাকে কি না খবর রাখা ডীনের কর্ম্ম। প্রত্যেক কলেজে ভিন্ন ভিন্ন অধ্যাপক নিযুক্ত আছেন, তাঁহারাই ছাত্রদেরকে নানা বিষয় শিক্ষা দিয়া থাকেন। কলেজের সর্ব্বোৎকৃষ্ট ছাত্রদিগকে বৃত্তি দেওয়া হয়। ঐ ছাত্রবৃত্তিগুলি মাসে ৩০৲ টাকা হইতে ২০০৲ টাকা পর্য্যন্ত।

ছাত্রেরা কলেজের ভিতরে বা নগরের মধ্যে নির্দ্দিষ্ট বাসায় থাকিতে বাধ্য হয় ; তাহারা প্রতিদিন সকালে কি সন্ধ্যায় অন্ততঃ একবার গির্জ্জায় যায়। প্রত্যেক কলেজে ৯টা হতে ১২টা পর্য্যন্ত ছাত্রদিগকে শিক্ষা দেওয়া হয়। সন্ধ্যার সময় কলেজের 'হলে' একদিকে কর্ত্তৃপক্ষরা ও অপরদিকে ছাত্রেরা বসিয়া ভোজন করে। রাত্রিতে কোন ছাত্রের বাহিরে যাইবার হুকুম নাই। কলেজের অধ্যক্ষ ছাত্রদের স্বভাবচরিত্র ও নীতিধর্ম্মের প্রতি দৃষ্টি রাখেন। কোন ছাত্র নিয়মের বিরুদ্ধে কাজ করিলে তাহাকে কলেজ হইতে তাড়াইয়া দেওয়া হয়।

বি. এ. উপাধি লইতে হইলে প্রায় তিন বৎসর কোন কলেজের ছাত্র থাকিয়া বিশ্ববিদ্যালয়ের পরীক্ষায় উত্তীর্ণ হইতে হয়। কলেজের ভিতর থাকিয়া এই উপাধি লইতে মাসে প্রায় ৩০০৲ টাকা করিয়া খরচ হয়, কেহ কেহ ইহা অপেক্ষা বেশিও ব্যয় করে, আবার কেহ বা ইহার কমেও চালায়। বড়মানুষ ও সঙ্গতিপন্ন লোকের সন্তানেরাই এখানে অধিক যায়, সেজন্য তাহাদের সঙ্গে মিশিয়া চলিতে হলে আবশ্যকের অপেক্ষা কিছু অধিক খরচ পড়ে। যাহা হোক, এই সব কলেজস্থিত ছাত্রেরা এই তিন বৎসরে যে শিক্ষা ও উপকার পায়, ও তাহাদের যেরূপ চরিত্র গঠিত হয়, তাহা ধরিলে এ ব্যয় সার্থক বলিয়াই বোধ হয়। পূর্ব্বেই বলিয়াছি, ইংরেজ পিতারা সন্তানদের শিক্ষার জন্য অকাতরে ব্যয় করেন। ভদ্র ও শিক্ষিত লোকের কাছে থাকাতে ছেলেরা ভদ্রোচিত গুণ শিখিবে, বিদ্বান লোকের সংস্রবে বিদ্যোৎসাহী হবে, নির্ম্মল চরিত্রের দৃষ্টান্তে উন্নতস্বভাব হবে—এই ভাবিয়া গৃহস্থ ও মধ্যবিত্ত পিতামাতাও পুত্রদেরকে কেম্ব্রিজ বা অক্সফোর্ডে পাঠান। তাঁহাদের সে আশাও প্রায় বিফল হয় না। ইংলণ্ডের সর্ব্বত্রই এই সব বিশ্ববিদ্যালয়ের উপাধিকারী লোকেরা আদৃত হইয়া থাকেন। অক্সফোর্ডের এম. এ. বা কেম্ব্রিজের বি. এ.—হইলেই লোকে বুঝিতে পারে যে সে লোকটি যথার্থই ভদ্র, সুশিক্ষিত ও সচ্চরিত্র।

তাছাড়া, অক্সফোর্ড ও কেম্ব্রিজ বিশ্ববিদ্যালয়ে পাঠ করিলে ছাত্রেরা অনেকগুলি উপকার পায়। প্রত্যেক কলেজের ছাত্র এক বাড়ীতে বাস করে, একত্র আহার করে, এক লেক্‌চার শুনে—এইরূপে পরস্পরের মধ্যে অতিশয় ঘনিষ্ঠতা জন্মায়। প্রতি কলেজে ও বিশ্ববিদ্যালয়ে বহুবিধ সমাজ থাকায় ছাত্রেরা একত্র মিশিবার অনেক সুবিধা ও অবসর পায়; ইহা ব্যতীত, সকলে একসঙ্গে ব্যায়াম ও ক্রীড়া করিয়া থাকে। সকলেই প্রায় এক বয়সের ও এক অবস্থার লোক, সে জন্য সহজেই তাহাদের মধ্যে বন্ধুত্ব জন্মে ; এবং অনেক সময় সেই বন্ধুত্ব চিরজীবন স্থায়ী হইয়া থাকে। ছাত্রেরা ঐখানে সাংসারিক জীবনের প্রথম পরিচয় পায় এবং মানুষ ও মানুষের স্বভাব, আচার ও ব্যবহার সম্বন্ধে অনেক অভিজ্ঞতা লাভ করে।—এইরূপে বহুযত্নে, বহুব্যয়ে ও বহুদিন নিয়ম ও শাসনের মধ্যে থাকিয়া এক একটি ইংরেজ বালক, পূর্ণবয়সে চরিত্রবান্ মানুষ হইয়া দাঁড়ায়।

*প্রদীপ, ফাল্গুন ১৩০৫*

# দেশী ও বিলাতী জিনিস

যখনই কোন দ্রব্য কিনিতে যাই—তখনই দোকানীদের মধ্যে—এটা দেশী, ওটা বিলাতী, এটা আসল জিনিস, ওটা নকল মাত্র—কথা লইয়া মহা গোলযোগ বাধিয়া যায়। দেশী ও বিলাতী আলু, মটর প্রভৃতির ভিন্নতা সকলেই জানেন। আজকাল দেশী সাবান, বিস্কুট, তালা প্রভৃতির সঙ্গে বিলাতী দ্রব্যের তুলনা করিয়া দোকানদারেরা স্পর্দ্ধার সঙ্গে বলিয়া থাকে—আপনি বিলাতী ছাড়িয়া দেশী কিনিবেন কেন? আমি কিন্তু দেশী আলু, মটর পছন্দ না করিলেও দেশী বিস্কুট, দিয়াশলাই, কাপড়, শালের পক্ষপাতী। কেননা, দেশীয় চাষারা ভারতবর্ষের জমিতে লাঙ্গল চষিয়া, রোদে পুড়িতে পুড়িতে জল সেচিয়া যে সব আলু মটর সিম সব্জী বুনিতেছে, তুলিতেছে ও বাজারে চালান দিতেছে—তাহাকে সকলে বিলাতী ভাবিলেও বিলাতী নয়—দেশীই। তবে, হয়ত, ইউরোপীয়েরা প্রথম ঐ সব দ্রব্য এদেশে চলিত করে বলিয়া সাধারণ লোকে উহাকে বিলাত হ'তে প্রাপ্ত মনে করিয়া থাকে ; অথবা আমাদের মধ্যে প্রকৃত আত্মমর্য্যাদা না থাকায় কোন ভাল দ্রব্য দেখিলেই তাহার বিলাতী নাম দি। কিন্তু তালা, কাপড়, ছুরি, সূতা প্রভৃতির বিষয় অন্য প্রকার। যে সব দ্রব্য বিলাতে প্রস্তুত হ'য়ে এদেশে আমদানী হয় তাহা অবশ্যই বিলাতী ; যেমন ছুঁচ, সূতা, কাগজ, কলম, শিশি, ওষুধ, শ্লেট, পেন্সিল প্রভৃতি আমাদের নিত্যব্যবহার্য্য ছোট বড় প্রায় সমস্ত জিনিসই বিলাত হ'তে আমদানী হয়, এবং এই সকল দ্রব্যের দেশী ও বিলাতী প্রস্তুতের মধ্যেই আমাদের দেশের ভবিষ্যৎ ভাগ্য নিহিত আছে। ইউরোপীয় দ্রব্য এদেশে যে আমদানী হয় তাহাতে দুঃখ নাই, কিন্তু দেশের তয়েরী জিনিসের অপেক্ষা বিদেশজাত দ্রব্যের যে অধিক সম্মান ও কাট্‌তি দেখা যায়—এই মহা আক্ষেপের বিষয়।

সকল সভ্য দেশেরই দস্তুর এই যে, তাহারা নিজেদের আবশ্যকের অতিরিক্ত শিল্পজাত দ্রব্য সকল বিদেশে পাঠাইয়া দেয় ও উহা অতি সস্তা দামে বেচিয়া খরিদ্‌দার বাড়াইবার চেষ্টা পায়। এই কারণেই আজকাল আমাদের দেশে জাপানী ও সুইডিস দিয়াশলাই, জর্ম্মন ছুঁচ ও চিনি, মার্কিন কল প্রভৃতি অনেক প্রত্যহ দরকারী জিনিস এদেশে ইংরেজপ্রস্তুত দ্রব্য হইতেও সস্তায় বিক্রীত হইতেছে। তাহাদের উদ্দেশ্য ক্রমে দেশী ও বিলাতী সমস্ত দ্রব্যের কাটতি এদেশ থেকে উঠাইয়া দিয়া ভারতবর্ষের বাজার নিজেদের হস্তগত করে। আর এ সব বিষয়ে আমাদের চোক না খুলিলে সময়ে তাদের সে উদ্দেশ্য যে সফল হতে পারে ইহাও অসম্ভব নয়। কারণ, সকল শিক্ষিত জাতিরাই স্বদেশীয় দ্রব্যকে অধিকতর উন্নত অথচ সুলভ প্রস্তুত করিয়া বিদেশজাত জিনিসকে নিজেদের বাজার থেকে তাড়াইয়া দেয়। স্বদেশ ও স্বদেশীর প্রতি প্রকৃত ভালবাসা থাকার দরুণ ক্রেতারা সহজে বিদেশী দ্রব্য কিনিতে চায় না। বিশেষ তাহারা যখন প্রত্যক্ষ দেখিতে পায় ভিন্ন দেশের আমদানী দ্রব্য অপেক্ষা তাদের স্বদেশের প্রস্তুত দ্রব্যই ভাল ও সস্তা—তখন তাদের দেশভক্তি ও স্বদেশীদের প্রতি ভালবাসা ক্রমেই বাড়িয়া উঠে। এইরূপে প্রতি দেশ ও প্রতি জাতির কৃষি ও শিল্পের শ্রীবৃদ্ধি হইয়া থাকে ; তার সঙ্গে সঙ্গে অধিবাসীরাও পরিশ্রমী ও সম্পত্তিশালী হইয়া পড়ে। কিন্তু আমাদের এই দুর্দ্দশাগ্রস্ত দেশে সকলই উল্টা দেখিতে পাই। পূর্ব্বেই বলিয়াছি, কোন

দোকানে পা দিবা মাত্র—দোকানী সগর্ব্বে বলিয়া থাকে—মশায় দেখুন, এ আসল বিলাতী, ইহাতে বর্মিংহামের ছাপ বা ম্যাঞ্চেষ্টারের মার্কা আছে—না হয় সুইড কি মার্কিন নাম আছে, ইহা কখনই নেটিভ নয়—এ বড় সরেস জিনিস—দেশী লোকের সাধ্য কি যে এমন জিনিস বানায়! এরূপ উক্তি আমাকে বড়ই বিষণ্ণ করিয়া তুলে। অজ্ঞ দোকানী না বুঝিয়া কেবল লাভের আশায় ওরকম বলিয়া থাকে বটে, কিন্তু ঐ প্রতি বাক্যেই এতদূর স্বদেশ ও স্বজাতির প্রতি তাচ্ছিল্য ও অবমাননা প্রকাশ পায়, যে তাহাতে চিন্তাশীল ব্যক্তি মাত্রেরই মর্ম্মে আঘাত লাগে। আমার স্বদেশীয় লোকে যদি বিদেশীয় দ্রব্যের চেয়েও ভাল জিনিস তয়ের করিয়া বাজারে চলিত করিতে পারেন—ভারতবর্ষেও ইউরোপের ন্যায় সকল জিনিসই প্রস্তুত করিবার উপায় ও সুবিধা আছে, অথচ উহা সস্তায় হতে পারে—ইহা লোকে প্রত্যক্ষ দেখিতে পাইলে আমাদিগকে আর দেশী দ্রব্যের প্রতি এত অনাদর ও অশ্রদ্ধার কথা শুনিতে হবে না।

বোম্বায়ের সাড়ী, মুর্শিদাবাদের তসর গরদ, ঢাকার মস্‌লিন ও কাশ্মীরের শাল যে বিলাতী ঐ সব আমদানী কাপড়ের অপেক্ষা অনেক শ্রেষ্ঠ তাহা ক্রেতামাত্রেই স্বীকার করিবেন। কিন্তু বহুদিন পরাধীন থাকিয়া আমরা এতদূর মনুষ্যত্ব ও ভাল মন্দ বিচারের শক্তি হারাইয়াছি যে দেশী দ্রব্য ভাল পাইলেও আমরা তার প্রকৃত আদর করি না। নামডাক জাঁকজমকের প্রতি আমাদের বেশী নজর। এই বিষয়ে আমার একটি গল্প মনে পড়িতেছে—ঘটনাটি অমূলক নহে—সত্য। কোন একজন ভদ্রলোক তাঁর চাকরকে এক কৌটা দাঁতের মাজন কিনিতে আট আনা পয়সা দিলেন। তাঁর গৃহিণী বড় মিতব্যয়ী—মাজনের জন্য মিথ্যা আট আনা নষ্ট না করিয়া এক পয়সার খড়ি গুঁড়াইয়া তাহাতে কর্পূর মিশাইয়া বাবুর কাছে পাঠালেন। কর্তার তাহা মনে ধরিল না। তিনি চাকরকে বকিতে লাগিলেন। সে বেচারী কি করিবে—উহা মাতাঠাকুরাণী দিয়াছেন। সে তাঁহারই কাছে উহা লইয়া গিয়া হাজির করিল ও বাবুর অসন্তোষের কথা জানাইল। কর্ত্রীঠাকুরাণী চতুরা—অল্পে ছাড়িবেন না। তিনি আট আনি রাখিয়া বাক্স থেকে এক পাউডারের কৌটা বাহির করিলেন, তাহাতে মাজন পূরিয়া এসেন্সের গন্ধ লাগালেন। তারপর কাগজে মুড়িয়া সূতা দিয়া বাঁধিলেন। আধ ঘণ্টা পরে চাকর উহা লইয়া গিয়া বাবুকে দিল। ডাক্তারখানার বিলাতী টুথপাউডার ভাবিয়া তিনি এবাব সন্তুষ্ট হইলেন। এখানে বলা বাহুল্য অধিকাংশ টুথপাউডারই ঐ উপাদানে প্রস্তুত হইয়া থাকে।

আজকাল পুরুষোত্তম ব্রাহ্মণের প্রতিষ্ঠিত ষ্টুয়ার্ট ট্যানারী কোম্পানীর জুতাখানায় (আমার বোধ হয় দেশীয় লোকের সহানুভূতি অভাবেই তিনি উহার ইংরাজী নাম দিতে বাধ্য হয়েছিলেন) নানা প্রকার জুতা ও বুট প্রস্তুত হইতেছে, উহা বিলাতের আমদানী জুতা অপেক্ষা কোন অংশে হীন নহে, বরং কিছু সস্তা। অথচ আমাদের ধনী সন্তানেরা ডসনের তয়েরী বুট কিনিয়া সাহেবের বাড়ীর জুতা বলিয়া আস্ফালন করিয়া বেড়ায়। গৃহস্থ লোকের বছরে এক জোড়া জুতা, ৪ জোড়া কাপড় কি এক থান লংক্লথ হলেই যথেষ্ট হয়। কিন্তু দেশীয় জিনিসপত্রের খরচ ও দেশীয় কারিগরদের উৎসাহ দিতে হলে ধনী লোকদের সহানুভূতি ও সাহায্য একান্ত আবশ্যক। দেশের যত রাজরাজড়া, জজ, উকীল, জমীদারেরা

এক জোট হয়ে যদি এরূপ মনস্থ করেন যে তাঁহারা প্রাণান্তেও দেশী ছাড়িয়া বিলাতী দ্রব্য ব্যবহার করিবেন না—বোম্বায়ের লংক্লথ, কি কাণপুরের টুইলক্লথ, কি ফরাসডাঙ্গার ধুতি ফেলিয়া ম্যানচেষ্টারের কাপড় লইবেন না, চীৎপুরের তালা অগ্রাহ্য করিয়া সেফিল্ডের লক কিনিবেন না—দেশের রেসমী কাপড় ছাড়িয়া বিলাতের সিল্ক কিনিবেন না—তাহলে আশা হয় ক্রমে সকল জিনিসই দেশে তয়ের হবে, দেশীয় কারিকর মিস্ত্রীগণের অধিকতর উন্নতি হবে—দেশের টাকা দেশেই রহিয়া যাবে। কিন্তু সে আশা পূর্ণ হতে এখনও অনেক বিলম্ব আছে।

পূর্ব্বেই বলিয়াছি, ইউরোপে, বিশেষ ইংলণ্ডে সকলই আমাদের হতে বিভিন্ন, আমাদের যেমন আত্মাভিমান নাই বলিলেই হয়, তাদের কিন্তু এই আত্মমর্য্যাদা অত্যন্ত প্রবল, তাদের নিজের প্রস্তুত কোন দ্রব্য যে অন্যান্য দেশজাত দ্রব্য হতে হীন হবে, তাহা তারা সহ্য করিতে পারে না। বিলাতের জমি অত্যন্ত অনুর্ব্বর বলিয়া পূর্ব্বে আলু মটর প্রভৃতি কৃষিজাত অনেক দ্রব্য সেখানে বিদেশ থেকে আমদানী হত, ও ঐ সব জিনিস বিলাতী সামগ্রী অপেক্ষা অনেক ভাল ছিল। কিন্তু ইংরাজেরা যেমন পরস্পরের মধ্যে স্বজাতির অপমান সহিতে পারে না, সেইরূপ স্বদেশজাত দ্রব্যের নিন্দা শুনিতে চায় না, তাহারা প্রাণপণে খাটিয়া জমিতে উৎকৃষ্ট সার দিয়া এখন খুব সরেস তরিতরকারী ও ফল ইত্যাদি জন্মাইয়া থাকে। এখন ইংলণ্ডের কপি, কড়াইশুঁটি, আপেল, পেয়ারা প্রভৃতি ইউরোপের সর্ব্বত্র অতি আদরে গৃহীত হয়। সে দেশের কোন দোকানে গেলে দোকানী আগ্রহের সঙ্গে স্বদেশী জিনিসগুলিকে আগে দেখায় ও সগর্ব্বে বলে—এইটা ইংলিস মেক, সকলের চেয়ে উৎকৃষ্ট, ইহার সঙ্গে কোন জিনিসের তুলনা হতে পারে না, যদি ভাল জিনিস চান ত এইটা লউন। বিদেশের জিনিস আপনার মনের মত হবে না, ও দুদিনে ভেঙ্গে যাবে বা ছিঁড়ে যাবে—ইত্যাদি। ইহাতেই পাঠকেরা বুঝিতে পারিবেন ভারতবর্ষীয় ও ইংরেজের সাধারণ মনের ভাব কত ভিন্ন। একটী কত উচ্চ, অন্যটি কত অবনত। এই ত গেল সামান্য দোকানদারের কথা ; দুই দেশের বড়-লোকদের মনেরও ঐরূপ বিভিন্নতা দেখা যায়।

বিলাতে বড় বড় লোকেরা মিলিয়া এমন দুই তিনটি সম্প্রদায় করিয়াছিল, যাহা দ্বারা স্বদেশজাত শিল্পের রক্ষা ও বিদেশজাত শিল্পের অধিক আমদানী বন্ধ হয়। লর্ড ডিউক প্রভৃতির পুত্রকন্যার বিবাহের সময় যে যে দামী আসবাব পোষাক ও গহনার দরকার হয়, তাহা প্রায় সমস্তই ইংরেজ শিল্পীর দ্বারা প্রস্তুত হইয়া থাকে। অনেকে শুনিয়া থাকিবেন প্রিন্সেস লুইসের (যুবরাজের বড় মেয়ে) বিবাহের সময় আমাদের যুবরাণী (প্রিন্সেস অব ওয়েল্‌স্) সমস্ত কাপড় গহনা আসবাব ইত্যাদি সকল দ্রব্যই ইংরেজ কারিগর-নির্ম্মিত কিনিয়াছিলেন ; একটি জিনিসের জন্যও বিদেশে ফরমাস দেন নাই। ইংলণ্ড তাঁহার জন্মস্থান না হলেও এই ইংরেজ সম্মান রক্ষার জন্য বিলাতের লোকেরা তাঁকে প্রাণ খুলিয়া শত শত ধন্যবাদ দিয়াছিল। কিন্তু বলিতে কষ্ট হয়, আমাদের দেশীয় ধনীরা সকল কাজকর্ম্ম উপলক্ষেই বিলাত হইতে অথবা বিলাতী দোকান থেকে দ্রব্যাদি আনাইয়া থাকেন। বড় মানুষদের বাড়ী সাজাইবার জন্য বিলাতী আসবাবের প্রয়োজন হয়—রাজকুমারদের বিবাহের সময় সাহেবের বাড়ী থেকে জুয়েলারী (জড়োয়া গহনা) আসে। আবার আজকাল

শুনিতে পাই কলিকাতার হ্যামিল্টনের দোকান থেকে ইয়ারিং, নেক্‌লেস্ প্রভৃতি না হলে ধনী গৃহিণীদের মন উঠে না। বলা বেশীর ভাগ, বিলাতী কারিগরেরা ভারতীয় স্যাকরা জহুরী প্রভৃতিকে এখনও পরাস্ত করিতে পারে নাই। আজকালকার দেশীয় অলঙ্কারের কাছে ইয়ারিং ছাড়া অধিকাংশ বিলাতী গহনাই নিকৃষ্ট বলিয়া বোধ হয়। আমি দেখিয়াছি, অনেক মহিলা অতি পরিষ্কার সোণার চেন হার ও বেলোয়ারী ছাড়িয়া বিলাতী কদাকার নেকলেস ও ব্রেসলেট পরিয়া অধিক সন্তুষ্ট হন ও নিজেকে সৌভাগ্যবতী ভাবেন। ইহার কারণ, দেশী জিনিস মাত্রেই আমাদের অনাদর ও অশ্রদ্ধা। পূর্ব্বেই ত বলিয়াছি, আমরা বহুদিন পরাধীন থাকিয়া মহত্ত্ব, মনুষ্যত্ব ও আত্মমর্য্যাদা একেবারেই হারাইয়াছি। আমরা দিন দিন এক অসার, অগভীর, অচিন্তাশীল জাতিতে পরিণত হইতেছি। জাঁকজমক দেখিলে আমরা মাতিয়া উঠি, আড়ম্বর দেখিলে আমাদের তাক্ লাগিয়া যায়, সেই কারণেই দেশী কারিগরদের নির্ম্মিত দ্রব্য আমাদের মনে ধরে না।

*প্রদীপ*, ভাদ্র ১৩০৬

# জাতীয় চরিত্র ও জাতীয় মহত্ত্ব

জাতীয় চরিত্র বলিলে দেশের সমস্ত অধিবাসীর প্রকৃতিই বুঝায়—ব্যক্তিবিশেষের সমষ্টি লইয়াই উহা গঠিত হয়। যে দেশের ব্যক্তিবিশেষের সমষ্টিতে অধিক উন্নত ও মহৎ চরিত্র দেখা যায়, সেই দেশই জগতে অধিক মহত্ত্ব ও গৌরব লাভ করে। এই চরিত্রবান জাতি শুধু বড় ও প্রসিদ্ধ লোকদের জীবন হইতে গঠিত হয় না—ছোট বড় প্রত্যেক গৃহে, সামান্য কুটীরে—পিতার কাজের সঙ্গে, মাতার কর্ত্তব্যের মধ্যে, স্ত্রীর আচরণের ভিতর—এই জাতীয় প্রাণ অঙ্কুরিত, বর্দ্ধিত ও বিকশিত হয়।

বর্ত্তমান বোর যুদ্ধ হইতে তাহাদের মধ্যে এই জাতীয় চরিত্রের আমরা প্রত্যক্ষ প্রমাণ পাইতেছি। ইংরেজদের তুলনায় অপেক্ষাকৃত অল্পসংখ্যক বোরদিগকে আমরা অতি সামান্য, নগণ্য জাতি বলিয়াই ভাবিতাম; মনে করিতাম উহারা আমাদের দেশের ইউরেসিয়ানদের মত অতি দুর্ব্বল ও অলস; ইংরেজদের সঙ্গে যুঝিবার ক্ষমতা তাদের কোথায়? কিন্তু গত চার মাসের যুদ্ধ বিবরণে[২১] আমাদের—আমাদের কেন, সমস্ত জগৎ-সুদ্ধ লোকের—সে তাচ্ছিল্য ভাব গিয়া এখন তাদের প্রতি সম্মান বাড়িয়াছে। তাদের শত্রুপক্ষেরা পর্য্যন্ত তাদের সাহস, বীরত্ব, রণকৌশল ও একপ্রাণতার প্রশংসা করিতেছে! তাদের এই জাতীয় চরিত্র সামান্য কুটীরে, লাগার (Laager) বা ডিপোর মধ্যে ও গোলাবাড়ীর ভিতরেই গঠিত হইয়াছিল। সংবাদপত্রে যখন পড়ি—শ্রমজীবী, কৃষিজীবী সকলেই—যাহাদের অস্ত্র ধরিবার শক্তি আছে—ট্রান্সভালের এরূপ সমস্ত অধিবাসী মিলিত হইয়া যুদ্ধ করিতেছে, তখন বিস্মিত হই। তারা নিজেই নগর রক্ষার ভার লইয়াছে, প্রহরী ও গোয়েন্দার কাজ করিতেছে ও কয়লার খনি চালাইতেছে। বোর স্ত্রীলোকেরা পর্য্যন্ত একপ্রাণ হইয়া সংসারের ও মাঠের কাজ করিতেছে, সৈন্যদের আহার ও পোষাক যোগাইতেছে, আহত ও পীড়িতদের সেবা করিতেছে—আবার 'লেডিস্মিথের' বেষ্টনকারী বোর সৈন্যদের কাছে গিয়া নিজ নিজ স্বামী, পুত্র বা ভ্রাতাকে অভয়, উৎসাহ ও আনন্দ দিতেছে। সকলে আপন আপন গার্হস্থ্য ও পারিবারিক শোক দুঃখ ও বিরহ ভুলিয়া জাতীয় মান ও জাতীয় স্বাধীনতা রক্ষার জন্য সমভাবে দেহপাতে প্রস্তুত, আত্মবিসর্জ্জনে উদ্যত, খাটিতে সক্ষম। বিশাল চরিত্রের এরূপ উজ্জ্বল দৃষ্টান্ত পড়িয়া মনে হয়, ধন্য বোর জাতি! অন্য জাতি এত জ্ঞানধর্ম্মের অভিমানে পুষ্ট হইয়া যাহা শিখিল না, এই দুই তিন শ বৎসরের কঠোর জীবন সংগ্রামে বোরজাতি তাহা শিখিয়াছে।

ইংরেজদের মধ্যেও এই জাতীয় একতা ও জাতীয় চরিত্র যে কতদূর উন্নত তাহা সকলেই জানেন। গার্হস্থ্য বিপদের ভিতরে ও পারিবারিক শোকের মধ্য দিয়া এই জাতীয় প্রাণ যে রকম উজ্জ্বলরূপে প্রকাশ পায় সেরূপ আর কিছুতে নয়। সুতরাং বর্ত্তমান যুদ্ধ ইংরেজ জাতির মহাপ্রাণতারও অতি সুস্পষ্ট পরিচয় দিতেছে। এই জাতীয় ভাব সামান্য শ্রমজীবী ইংরেজ ভলান্টিয়ার হইতে বড় বড় লর্ড লেডিদের মধ্যে সমভাবে দেখিতে পাই। অল্পদিন হইল লর্ড রবার্টসের পুত্র বোর যুদ্ধে প্রাণ হারাইয়াছে। এই নিদারুণ পুত্র ও ভ্রাতৃশোকে একান্ত কাতর হলেও লেডি রবার্টস ও তাঁর কন্যারা লর্ড রবার্টসকে যুদ্ধ-ক্ষেত্রে যাইতে দিতে বিমুখ হন নাই; বরং অধিকতর নিকটে থাকিয়া স্বামী ও পিতাকে উৎসাহ

দিবার অভিপ্রায়ে নিজেরাও কেপ্‌কলনিতে গিয়াছেন। এরূপ আত্মবিস্মরণের দৃষ্টান্ত এখন ব্রিটনের ঘরে ঘরে ঘটিতেছে, কত পিতামাতা একটি পুত্রকে হারাইয়া অপরটিকে যুদ্ধে পাঠাইতেছে ; কত ভগিনী অশ্রু চাপিয়া ভ্রাতাকে বিদায় দিতেছে ; কত স্ত্রী বুক বাঁধিয়া স্বামীকে চির আলিঙ্গন করিতেছে। প্রতিদিনের যুদ্ধ সংবাদ প্রত্যহ কত ঘরে শোকের খবর ও নিরাশার ছায়া আনিতেছে। অথচ কাহারও আপ্‌শোষ নাই!—হায়! কেন তাকে যেতে দিয়াছিলাম—বলিয়া মর্ম্মভেদী বিলাপ নাই! কারণ, জাতীয় মহত্ত্বের কাছে এই ব্যক্তিগত বিপদ ও শোককে ইংরেজেরা অতি তুচ্ছ মনে করে। প্রতি জনের এইরূপ অক্লেশে দেহপাত দ্বারা, প্রতি ব্যক্তির গার্হস্থ্যশান্তি বিসর্জ্জনের দ্বারাই জাতীয় মান, জাতীয় গৌরব ও জাতীয় ক্ষমতা অটুট্ থাকিতে পারে—ইংরেজেরা মাতৃদুগ্ধের সঙ্গে এই মহাবীজ শোণিতে ধারণ করে। সেই বীজ ক্রমে অঙ্কুরিত ও বিকশিত হইয়া বর্ত্তমান ইংরেজ চরিত্র গঠিত হইয়াছে।

এই বিশাল জাতীয় চরিত্র গঠিত হইতে বহুকাল ও বহু শিক্ষার আবশ্যক। অনেক পুস্তক পড়িলে বা বড় বড় উপাধি ধরিলে চরিত্র লাভ করা যায় না। উচ্চ বক্তৃতা বা তর্কের আড়ম্বরেও উহার পুষ্টি হয় না। পূর্ব্বেই বলিয়াছি, সমভাবে পালিত হইলে সামান্য কুটীরে বা বড় প্রাসাদে উহা সমভাবে জন্মিতে পারে। ইংলণ্ডের আজকাল বড় বড় লর্ড ডিউকেরা যে জাতীয় ভাবে প্রণোদিত হইয়া যুদ্ধস্থলে যাইবার জন্য ব্যাকুল হইতেছে, সামান্য শ্রমজীবী ভলন্টিয়ার সেই মহৎভাবে উৎসাহিত হইয়া দেশের জন্য আপন আপন জীবন উৎসর্গ করিতেছে—দুই শ্রেণীর প্রাণেই জাতীয় দায়িত্ব একভাবে সমস্ত জীবনকে ভরিয়া ফেলিয়াছে, দুই চরিত্রই সমানে মহৎ নাম পাইবার যোগ্য।

আমাদের দেশে ঐরূপ জাতীয় জীবন ও বিশাল চরিত্র গঠিত হইবার পক্ষে অনেকগুলি অন্তরায় আছে, তার মধ্যে আমাদের দেশের একান্নবর্ত্তী পরিবার-ব্যবস্থা ও ব্যক্তিগত দুর্ব্বলতার অধিক প্রভাব দেখা যায়। এখনকার অপেক্ষা পূর্ব্বে একান্নবর্তী গৃহের বন্ধন অধিকতর দৃঢ় ছিল বটে, কিন্তু উহার ভিতর বহু পরিজনের একত্রবাসের দরুণ পরস্পরের সম্পদ বিপদে মানুষের হৃদ্বৃত্তিগুলি চালনার অধিক পরিসর পাওয়া যাইত। আজকাল যদিও সেরূপ বহুজনাবদ্ধ পরিবার প্রায় দেখা যায় না, কিন্তু তাহাতে আমাদের নিজ নিজ জীবনের গণ্ডী আরো প্রশস্ত পথে না গিয়া বেশী গুটাইয়া সংকীর্ণ হইয়া পড়িয়াছে। প্রতি ব্যক্তির নিজ নিজ গৃহে বা সংসারে কোনরূপ দুঃখ কষ্ট না থাকিলেই আমরা অতি সুখে দিন কাটাই। আমরা আত্মীয় স্বজনের প্রতি যেমন কর্ত্তব্যের জন্য দায়ী, স্বদেশ ও স্বজাতির নিকটেও সেইরূপ দায়ী—এ উন্নত জাতীয় ভাব এখনও আমরা হৃদয়ে ধরিতে শিখি নাই। নিজ গৃহটি আমাদের কাছে নিজ দেশের সমান, আপন পরিবারটি সমস্ত স্বজাতির অনুরূপ—আর আমি নিজে সে সবের সর্ব্বময় কর্ত্তা—এই নিকৃষ্ট ভাব আমাদের জীবনে এতদূর মিশিয়া গিয়াছে, আমাদের কাজকর্ম্মে ও কথাবার্ত্তায় এতদূর প্রকাশ পায় যে, উহা হইতে মনকে বিচ্ছিন্ন করা এক প্রকার অসম্ভব।

সকল দেশ ও সকল জাতির অবস্থা খুঁজিয়া দেখিলে, আমরা ইহাই সর্ব্বত্র দেখিতে পাই যে, যে দেশের লোকেরা জীবিকা নির্ব্বাহের জন্য যত অধিক কঠোরতা সহ্য করে, তাহাদের শারীরিক ও মানসিক বৃত্তি তত অধিক জোরাল ও ধারাল হয় আর তাহাদের চরিত্রও অপেক্ষাকৃত দৃঢ় হয়। এস্কুইমো, ল্যাপ্ প্রভৃতি অতি শীতপ্রধানদেশের জাতিরা

উহার প্রধান উদাহরণ। ঐ লোকদের বাসভূমির প্রাকৃতিক অবস্থা একান্ত প্রতিকূল হওয়ায় তাহারা নানা উপায়ে আপনাদিগকে স্বাভাবিক শত্রু হইতে রক্ষা করিতে শিখে। সকলেই শীতের জ্বালায় অস্থির, শাদা ভালুকের ভয়ে ত্রস্ত, ও একমাত্র শিকারে জীবিকা নির্ব্বাহ করে। এরূপ অবস্থায়, যে পরিশ্রম করিয়া বা বুদ্ধি খাটাইয়া আত্মরক্ষার উপায় উদ্ভাবন না করে, তাহাকেই—হয় শীতের প্রকোপে, নয় ভালুকের কবলে, নতুবা অনাহারে প্রাণ হারাইতে হয়। সে কারণে শিশুকাল থেকেই তারা নানা উপায়ে শিকার ও আপনাদিগকে রক্ষা করিতে শিখে। সিল ও তিমি মৎস্য ধরিবার জন্য তারা গৃহ ছাড়িয়া অনেক দূর ঘুরিতে বাধ্য হয়, কখন বা ছোট ছোট ডিঙ্গির ভিতরেই বরফের মধ্যে দুই তিন মাস কাটিয়া যায়। আজীবন এই প্রকার কঠোরতার কোলে পালিত হওয়ায় তাহাদের শরীর সবল ও চরিত্র দৃঢ় হয়। বিপদকালে সকলে প্রাণপণে পরস্পরের সাহায্য করে। পরনিন্দা, কলহ, চুরী প্রবঞ্চনা প্রভৃতি দুর্ব্বল চরিত্রের দোষ তাদের মধ্যে প্রায় দেখা যায় না।

অন্যদিকে যে দেশে যত অনায়াসে ও বিনা পরিশ্রমে জীবিকা প্রাপ্ত হওয়া যায়, সেখানকার অধিবাসীরা তত বেশী অলস ও দুর্ব্বলচরিত্র হইয়া থাকে। আমাদের দেশেই ইহার অনেক দৃষ্টান্ত রহিয়াছে। সমস্ত ভারতবর্ষের মধ্যে বঙ্গদেশ—আবার বঙ্গদেশের মধ্যেও পূর্ব্ববাঙ্গালা অধিক উর্ব্বরা ও ফলপ্রদ। সেখানকার জমি এত জলা ও সরস যে কেবল কাদায় লাঙ্গল দিয়া বীজ বুনিলেই চার মাস পরে কৃষকেরা এত ধান তোলে যে, সমস্ত বৎসর আর আহারের ভাবনা ভাবিতে হয় না। সেজন্য সেখানে দাসদাসী বা শ্রমজীবী লোক পাওয়া ভার। সকলেই একরূপ নিরুদ্যম ও নিশ্চেষ্ট ভাবে জীবন কাটায়, আর পরস্পরের সঙ্গে দাঙ্গা, মোকদ্দমা করিয়া সময় নষ্ট করে। ইহা অনেকেই শুনিয়া থাকিবেন যে, ভারতবর্ষের মধ্যে বাখরগঞ্জ জেলায় চুরী, ডাকাতি, জাল ও মিথ্যা মোকদ্দমা প্রভৃতি নীচ প্রকৃতির অপরাধ অধিক ঘটিয়া থাকে।

ভিন্ন ভিন্ন জাতি ছাড়িয়া স্বতন্ত্র পরিবারব্যবস্থা আলোচনা করিলেও ভাল মন্দ ব্যবস্থার মধ্যে আমরা চরিত্রগঠনের উৎকৃষ্ট নিকৃষ্ট উপাদান দেখিতে পাই। ইংরেজদের মধ্যে কেবল জ্যেষ্ঠ পুত্র পৈতৃক সম্পত্তি পাওয়ায় আইন বশতঃ অন্যান্য পুত্রেরা জীবিকার জন্য নিজ নিজ চরিত্র ও পরিশ্রমের উপর নির্ভর করিতে বাধ্য হয়। এরূপ স্থলে শরীর সবল ও চরিত্র দৃঢ় না হইলে কেহই জীবনে সফল হইতে পারে না ; সেজন্য বাল্যবয়সেই জ্ঞানবৃদ্ধির সঙ্গে ইংরেজ যুবকেরা যত সদ্বৃত্তিগুলির চালনা দ্বারা নিজেদের ভবিষ্যৎ জীবনের সফলতা ও সৌভাগ্যের উপায় করিয়া থাকে।

আমাদের দেশে নিজ নিজ পরিবার মধ্যে অন্নসংস্থানে থাকাতে লোকেরা বেশী নড়িতে চায় না, কাজ করুক বা না করুক দুটি খেতে ত পাবে—এই প্রবাদ বচন অনেক স্থলে আশীর্ব্বাদের পরিবর্ত্তে শাপের মত হইয়াছে, একান্নবর্ত্তী পরিবারব্যবস্থা দ্বারা কত উদ্যমশীল ও শ্রমপটু জীবন চিরদিনের মত অকর্ম্মণ্য হইয়া যাইতেছে। আমাদের দেশের অধিকাংশ ধনী লোকের পুত্র পৌত্রগণ যে অলস ও বিলাসী হয়, তাহাও এই সামাজিক ও পারিবারিক রীতির ফল। জীবিকা নির্ব্বাহ বা অর্থোপার্জ্জন পরিশ্রমের উদ্দেশ্য হইলেও উহা মানবজীবনের সমস্ত উদ্দেশ্য নয়—ইহা অতি অল্প লোকেই হৃদয়ঙ্গম করিতে পারে,

সুতরাং যে সমাজে প্রতি ব্যক্তিকে জীবিকার জন্য খাটিতে হয় না, সেখানে অলসতা ও উহার সহচর যত মন্দ গুণ আসিয়া মানব চরিত্রকে আক্রমণ করে। আমাদের সমাজেও তাহাই ঘটিয়াছে।

তাছাড়া, বহুকাল পরিবারবদ্ধ থাকায় আমাদের মনের ভাব এত অপ্রশস্ত হইয়া গিয়াছে যে, উহা সকল ঘটনা ও কাজকর্ম্মে প্রকাশ পায়। পুত্রকন্যাগুলি চিরকাল আশপাশে থাকে, ইহাই হিন্দু পিতামাতার একান্ত ইচ্ছা। চাকরীর জন্য পুত্র কি জামাতা কিছু দূরস্থানে গেলে জননী ভাবিয়াই আকুল, এমন কি, নিজ নিজ গ্রাম, সহর, কি অঞ্চল ছাড়িয়া অন্যত্র সন্তানদের বিবাহ দিতেও পিতামাতার অমত দেখা যায়। অনেক সময় কলিকাতার বাহিরের যোগ্য পাত্র ত্যজিয়া পিতামাতা নিকটবর্ত্তী অপেক্ষাকৃত হীন ব্যক্তির সঙ্গে কন্যার বিবাহ দিয়াছেন—এরূপ দৃষ্টান্ত আমি স্বচক্ষে দেখিয়াছি।

আমাদের সাধারণ জীবনেও এই সংকীর্ণতা সর্ব্বত্র দেখা যায়। ইউরোপ বা ইংলণ্ডের রাস্তায় কি উদ্যানে যখন পাঁচজন ভদ্রলোক একত্র হয়, তখন তাহাদের পরস্পরের কথাবার্ত্তায় মনোযোগ করিলে তাহাতে গার্হস্থ্য বা আফিস জীবনের স্বার্থ আন্দোলন অতি অল্পই থাকে। সাধারণস্থানে সকলেই সাধারণ বিষয়ের আলাপ করে। উঁচু, নীচু, ছোট বড় সকলেই এক ভাবে সমাজ, ধর্ম্ম, শিক্ষা বা রাজনীতির আলোচনা করে। নিজের দেশে কি অন্য স্থানে কোথায় কি হইতেছে—সকল বিষয়ের উত্তম খবর রাখে। কিন্তু আমাদের দেশের কলিকাতার ইডেন গার্ডেনে কি মফস্বলের ময়দানে—দেশীয় লোকদের মধ্যে আত্ম ও আফিস ছাড়া কোন বিষয়ের আলাপ শুনিতে পাই না। শিক্ষক বা ছাত্রশ্রেণীর মধ্যে স্কুল কলেজের প্রসঙ্গই প্রধান! কোন্ কলেজের নিয়ম পড়া, কোন্ স্কুল ছাত্রদিগকে বেশী প্রশ্রয় দেয়, কোন্ প্রফেসর কেমন লেক্‌চার দেয়—ইত্যাদি কথা ছাড়িয়া তারা প্রায় অন্য সাধারণ কি জাতীয় বিষয়ের আন্দোলন করে না, আর ডেপুটি, মুন্সেফ ও উকীলবাবুদের সমস্ত হৃদয় যেন আইনের কূট প্রস্তাবে পূর্ণ থাকে। কাহার কাছারীতে কি মোকর্দ্দমা হইল, কোন্ তরফের সাক্ষী ঘুষ খাইয়াছে, কাহার সাহেব কাহার উপর চটা বা সন্তুষ্ট, কাহার বেতন বৃদ্ধির কত বিলম্ব—প্রভৃতি ক্ষুদ্র বিষয় ভিন্ন কোন উচ্চ ভাব কি জাতীয় চর্চ্চা তাঁহাদের মুখে শুনা যায় না। এক কথায়, ইংরাজীতে যাহাকে talking shop বলে, আমাদের শিক্ষিত ভ্রাতারা অবসর কালে সেই আলাপেই রত থাকেন। কোনরূপ মহৎ ভাব কি উন্নত বিষয় আমাদের সংকীর্ণ জীবনের ক্ষুদ্রতম কোণেও স্থান পায় না। স্বদেশের উচ্চশিক্ষিত লোকদের মধ্যে যখন আমরা জাতীয় প্রাণ ও জাতীয় মহত্ত্বের প্রতি এরূপ ঔদাস্য বা তাচ্ছিল্য দেখিতে পাই, তখন অশিক্ষিত বা অল্পশিক্ষিতদের ত কথাই নাই। দুই বেলা দুইটি ভাত পাইলেই তারা সন্তুষ্ট। উচ্চ জীবনের মহত্ত্ব তারা কিরূপে বুঝিবে?

আমাদের মহচ্চরিত্র গঠনের আর একটি প্রতিবন্ধকতা এই যে, আমাদের দেশের লোকেবা সর্ব্বত্র জ্ঞানের অপেক্ষা ধনের সম্মান অধিক করে। বিশাল চরিত্রের অপেক্ষা বড় সিন্ধুকের দ্বারা বেশী আকৃষ্ট হয়। কেবল গরীব বা নীচ শ্রেণীর মধ্যে নয়—শিক্ষিত ধনবানদের মধ্যেও এই অর্থপূজা সমান দেখিতে পাই। সে কারণে সকলেই স্বতন্ত্রতায় বিসর্জ্জন দিয়া বড় বড় চাকরী পাইবার জন্য লালায়িত! যাঁরা গবর্ণমেন্টের অধীনে কর্ম্ম পান তাঁরা আপনাদিগকে

যথা ভাগ্যবান ভাবিয়া অপরকে অবজ্ঞার চক্ষে দেখেন। আমরা মাসিক আয় অনুসারে ব্যক্তিবিশেষের মূল্য স্থির করি। যথার্থ ধার্ম্মিক, উদার ও চরিত্রবান্ ব্যক্তি অর্থের আড়ম্বর দেখাইতে না পারিলে, সকলের চক্ষে অতি সামান্য লোক বলিয়া অনাদৃত হন। আর অনেক চরিত্রহীন লোক অর্থের বলে সমাজের সর্ব্বত্র সম্মানিত হইয়া হইয়া থাকেন। **Money covers a multitude of sins.** অর্থাৎ টাকায় অনেক পাপ ঢাকিয়া ফেলে এ ইংরাজী প্রবাদটি এ দেশে যত দূর সত্য ফলিতে দেখিয়াছি, বিলাতেও তত দেখি নাই।

আমাদের আর একটি দোষ, দেশের মধ্যে কোন মহৎ সবল চরিত্র দেখিলেই অতিরিক্ত চাটুবাদে আমরা তাঁহার ঔজ্জ্বল্য নষ্ট করিয়া ফেলি। নিজের প্রশংসায় কর্ণপাত করে না জগতে এরূপ দৃঢ়প্রবৃত্তির লোক অতি অল্প—বিশেষ আমাদের এই দুর্ব্বল চরিত্রের মধ্যে উহা নিতান্ত বিরল। আমাদের দেশের অধিকাংশ শিক্ষিত ও সফল লোকদের মধ্যে এই ব্যক্তিগত দুর্ব্বলতা স্পষ্ট দেখা যায়। কোন শিক্ষিত লোকের মধ্যে মহত্ত্বের আভাস পাইলেই তাঁহার চারিদিকে চাটুকারদের দল জুটিয়া থাকে, আর ক্রমাগত তাঁর কাণে প্রশংসার ঢাক পিটাইয়া তাঁকে আত্মগর্ব্বিত ও স্বার্থপর করিয়া তুলে। এইরূপে যে বিশাল চরিত্র বিকশিত হইবার অবসর পাইলে সময়ে জাতীয় জীবনের ভিত্তিস্বরূপ হ'তে পারিত, তাহা কাঁটার ভিতর পড়িয়া সংকীর্ণ ও ছিন্ন হইয়া শীঘ্র বিনাশ পায়।

জাতীয় চরিত্র গঠনের প্রারম্ভেই আমরা যদি দুর্ব্বলতার পরিচয় দিই, তাহলে আমাদের মধ্যে কোন কালে যে ডারউইন বা হাক্সলি, গ্ল্যাডস্টোন বা মোক্ষমূলার[২২] প্রভৃতির ন্যায় বিশাল চরিত্রের অধিষ্ঠান হইবে এরূপ আশা করা যায় না। তবে মানুষের 'যতক্ষণ শ্বাস ততক্ষণ আশ'। আমাদের সমাজের মধ্যে নানা প্রকার ধ্বংসশক্তি থাকিলেও একদিন না একদিন ঐ বিষেই বিষক্ষয় হইবে। চিন্তাশীল ব্যক্তিমাত্রেই বুঝিতে পারিতেছেন, দেশের লোকসংখ্যার সঙ্গে দারিদ্র্য জ্বালা কিরূপ বাড়িতেছে, সাধারণ লোকের সমৃদ্ধিক্ষেত্র ক্রমশই অপ্রশস্ত হইয়া যাইতেছে। এই সঙ্কুচিত ক্ষেত্রের প্রবল ঘর্ষণে আলোড়িত হইয়া, আজ কাল অনেকে সামাজিক ও পারিবারিক গণ্ডী ভেদিয়া বাহিরে গিয়া হাঁফ ছাড়িতেছেন। এই সব শ্রমপটু জীবনের সঙ্কলনে, দুই চারিটি করিয়া মহৎ চরিত্রেব বৃদ্ধিতে স্বতন্ত্র ব্যক্তিদের সমষ্টিতে আমাদের জাতীয় জীবন ও জাতীয় চরিত্র গঠিত হইবে। আমরা ক্ষুদ্র ক্ষুদ্র আত্ম ও স্বার্থ ভুলিয়া বিশাল দেশব্যাপারে লিপ্ত হইব ও সর্ব্বদা স্বদেশের আনন্দ ও সুখ দুঃখের আলোচনা করিব। শুধু আলোচনা নয়—আমরা প্রতি ব্যক্তি দেশের জন্য দেশের লোকের জন্য খাটিতে শিখিব। তাহলে নিশ্চয় এক দিন আমাদের চরিত্র মহৎ হইবে, আর আমাদের স্বজাতি সর্ব্বত্র সম্মানিত হইবে।*

*প্রদীপ, বৈশাখ ১৩০৭*

* এই প্রবন্ধ মাঘ মাসে লিখিত হইয়াছিল। [স. প্রদীপ]

# পাহাড়ী মেয়ে

গত মে মাসে দার্জ্জিলিংএ বাসকালে হিমালয়ের গম্ভীর ও মহিমাময় সৌন্দর্য্য দর্শনে যেরূপ মুগ্ধ হইয়াছিলাম, সেখানকার সবল ও সতেজ পাহাড়ী রমণীদিগকে দেখিয়া সেইরূপ আনন্দ লাভ করিয়াছিলাম। পূর্ব্বে ইউরোপে সুইস ও ওয়েল্‌স দেশীয় স্ত্রীলোক দেখিয়াছিলাম বটে, কিন্তু যে দেশে সমতল ও পার্ব্বত্য প্রদেশ সর্ব্বত্রই স্ত্রীজাতির অবাধ স্বাধীনতা আছে, সেখানে উহাদের মধ্যে কিছু অধিক বিশেষত্ব দেখা যায় না, কেবল নিম্ন ভূমির অপেক্ষা উচ্চ ভূমির স্ত্রীলোকেরা অধিক কষ্টসহ ও কর্ম্মক্ষম হয়। কিন্তু আমাদের এই বাঙ্গালী স্ত্রীলোকদের সঙ্গে পাহাড়ী মেয়েদের তুলনা করিলে যেন 'আকাশ পাতাল' প্রভেদ দেখিতে পাই। চোখের পুরাণ আবরণ খুলিয়া গিয়া সব যেন এক নূতন ধরণে গঠিত বোধ হয়। মনে ভাবি, আমাদের কি বিড়ম্বনা, যখন নিজের দেশেই, (কলিকাতা হইতে কেবল চব্বিশ ঘণ্টা রেল পথের মধ্যে) স্ত্রীস্বাধীনতার এমন উৎকৃষ্ট দৃষ্টান্ত রহিয়াছে, তখন কি না স্বদেশীয় ভ্রাতাদের সম্মুখে আদর্শ ধরিয়া তাহার ভ্রম ঘুচাইবার জন্য আমরা ইংলণ্ড ও আমেরিকা ঘুরিয়া বেড়াই!

অনেকেই জানেন, দার্জ্জিলিংএ তিনরকম লোকের বাস—নেপালী, ভুটিয়া ও লেপ্‌চা। নেপালীরা দেখিতে অধিকতর সুশ্রী ও অপেক্ষাকৃত মার্জ্জিত ; ইহারা হিন্দুধর্ম্মাবলম্বী। সেজন্য ভারতবর্ষের অন্যান্য প্রদেশের হিন্দুদের সঙ্গে ইহাদের আচারব্যবহারের অনেক সাদৃশ্য আছে। ভুটিয়া ও লেপ্‌চারাই যথার্থ পাহাড়ী—এই উভয় জাতিই দেখিতে প্রায় একরকম। রং ফর্শা, মাথায় খাট, লম্বায় ৪ ||০ কি ৫ ফুটের বেশী নয়, মুখ গোল, নাক চেপ্টা, চোক ছোট, নারাঙ্গা উঁচু ; কেবল লেপ্‌চাদের রং কিছু বেশী সুন্দর। স্ত্রীপুরুষ উভয়েই প্রায় তুল্য সবল ও দৃঢ়কায়। পুরুষেরা কামিজ, জামা, কোট, পাজামা, টুপি, গলাবন্ধ, কোমরবন্ধ ও কখন কখন খুব মোটা বুট পরে। স্ত্রীলোকদের পোষাকও অতি ভদ্র ও সভ্য। তাহারা খুব মোটা সাড়ী বা সাড়ীর সঙ্গে বডি ও জামা পরে। তাহার উপর এক গরম শাল বা র‍্যাপার গায়ে দেয়। পাহাড়ী মেয়েরা মাথায় টুপি বা ঘোমটা দেয় না, চুলের বিণনী করিয়া পিঠে ঝুলাইয়া রাখে।

একদিন আমার একটী বন্ধুকন্যা জিজ্ঞাসা করে—পাহাড়ী মেয়েদের আপনার কি রকম বোধ হয়? ইহারা খুব jolly না? বাস্তবিক এরূপ সরল, প্রফুল্ল ও আনন্দময় মুখ আমরা সমতল ভূমিতে অতি অল্পই দেখিতে পাই। সর্ব্বদা খোলা বাতাসে কঠিন পরিশ্রম করায় ইহাদের শরীর যেমন সবল ও শক্ত হইয়াছে, নিজেরা জীবিকা নির্ব্বাহে সমর্থ হওয়ায় মনও সেইরূপ সতেজ ও স্বতন্ত্র হইয়াছে। অর্থের জন্য অত্যন্ত কঠিন পরিশ্রম করিতে বাধ্য হইলেও ইহাদিগকে সর্ব্বদাই সুখী ও আনন্দিত দেখা যায়। কার্য্য হইতে অবসর পাইলেই ইহারা রাস্তায় বসিয়াই তাস ও ঘুঁটি খেলে, গান গায় ও সিগারেট খায়। পাহাড়ী মেয়েরা পুরুষের সঙ্গে সমানভাবে কাজ করে—এক এক জন প্রায় আধমণ পাথর পিঠে বাঁধিয়া প্রত্যহ উঁচু পাহাড়ের উপর বহিয়া লইয়া যায়। প্রাতঃকাল ৮টা থেকে বিকাল ৫টা পর্য্যন্ত তাহারা

ঐরূপ পাথর বহা, পাথর ভাঙ্গা ও রাস্তা মেরামতের কাজ করে। অনেকে শিশুসন্তানকে পিঠে বাঁধিয়াই খাটিতে থাকে।

যে কোন কাজেই হো'ক না, সমভাবে অভ্যস্ত হ'লে স্ত্রীলোক ও পুরুষ ঠিক এক প্রকার কাজ করিতে পারে। এই পাহাড়ী স্ত্রীলোকদেরকে দেখিয়া আমাদের সে বিশ্বাস আরও দৃঢ় হয়। ঈশ্বর নারীজাতিকে কঠিন কর্ম্মে অক্ষম করিয়া সৃজন করিয়াছেন। এই ধারণায় নির্ভর করিয়া যাঁহারা স্ত্রীলোককে স্বাধীনতা ও কার্য্যক্ষেত্রে সমান অধিকার দিতে অস্বীকৃত, আশা করি এ দৃশ্যের দ্বারাও তাঁহাদের সে ভ্রম দূর হইবে।

স্ত্রীলোক ও পুরুষেরা সর্ব্বত্রই এক সঙ্গে প্রায় এক কাজ করে, সুতরাং পুরুষেরা নারীদিগকে মান্য করিয়া চলে। একদিকে যেমন আপনাদিগকে দুর্ব্বল ভাবিয়া মনে ভয় ও সঙ্কোচ নাই, অন্যদিকে সেইরূপ স্ত্রীজাতিকে অক্ষম বলিয়া হেয় জ্ঞান নাই। উভয়েই একত্র খাটিবে, এক সঙ্গে উপার্জ্জন করিবে ও জীবিকানির্ব্বাহে পরস্পরের সাহায্য করিবে—এই ভাব তাহাদের মনে বদ্ধমূল হইয়া গিয়াছে। স্ত্রীপুরুষদের পরস্পরের প্রতি ব্যবহারও অতি ভদ্র ও নির্দোষ। দেখিতাম, অনেক যুবকযুবতী ও বালক বালিকারা বিশ্রাম কালে পাহাড়ের উপর বা রাস্তার ধারে বসিয়া প্রত্যহই গানবাজনা ও ক্রীড়া আমোদ করে, কিন্তু তাহাদের মধ্যে কোনরূপ দূষ্যভাব বা অশ্লীল আচরণ দেখা যায় না।

পাহাড়ী নারীরা এত পরিশ্রমী যে, তাহাদিগকে আমি কখন অলস ভাবে বসিয়া থাকিতে দেখি নাই। অনেকে বলিবেন, শীতের জন্য তাহারা নড়িতে বাধ্য, কিন্তু শুধু তাহা নয়। কাজ তাহাদের জীবনের সঙ্গী—না খাটিলে আহার পাইবে না। এই জন্য কর্ম্মের আবশ্যকতা তাহাদিগকে এতদূর কর্ম্মিষ্ঠ করিয়াছে যে, উহা তাহাদের জাতীয় স্বভাব-স্বরূপ হইয়াছে। পাঠকেরা নজর করিয়া থাকিবেন, যেখানকার লোকেরা স্বাভাবিক অলস, সেখানে শীত গ্রীষ্ম উভয় কালেই মানুষেরা সমান ভাবে আলস্যের আশ্রয় লয়। এই শীতকালের সকাল ও সন্ধ্যায় আমাদের বাঙ্গালী গ্রামবাসীদের ঘরে বা উঠানে এক একটি প্রকাণ্ড অগ্নিকুণ্ড, আর তার চারি ধারে বসিয়া সকলের আগুণ পোহানর দৃশ্যটি কোন পাঠকেরই অগোচর নাই। পাহাড়ীরা সেরূপ নিশ্চল ভাবে আগুণ বা রৌদ্রের সাহায্যে শীত তাড়ানর পরিবর্ত্তে খাটিয়া উহাকে পরাজয় করে। পাহাড়ের পথে উপর নীচে, চড়াই উৎরাই করাই ত এক মহা পরিশ্রম ; তার উপর পিঠে পাথরের বোঝা বা কাঠের মোট লইয়া উঠা নামা করা যে কত দূর কষ্টকর ও আয়াসসাধ্য, তাহা যিনি একবার পর্ব্বত দর্শন করিয়াছেন, তিনিই উত্তমরূপে বুঝিতে পারেন।

ভুটিয়া ও লেপ্চাদের মধ্যে বাল্য-বিবাহ নাই। যুবতীরা ১৫।১৬, আর যুবকেরা ২৪।২৫ বৎসরের পূর্ব্বে প্রায় বিবাহ করে না। শুনিয়াছিলাম, উহাদের বিবাহ বন্ধন কিছু শিথিল। এ বিষয়ে আমি ঠিক কথা জানিবার জন্য একটি কুলিমেয়েকে জিজ্ঞাসা করিয়াছিলাম। সে বলিল—না, তা নয় ; যাহাদের স্ত্রীপুরুষে মিল না হয়, তারাই পরস্পরকে ত্যাগ করিয়া দু'জনের স্বেচ্ছামত আবার বিবাহ করে। কিন্তু যেখানে দু'জনে যথার্থ ভালবাসা থাকে, ও ছেলেপিলে হয়, সে স্থলে স্ত্রীপুরুষে কখন পৃথক হয় না। এ নিয়ম অন্যান্য সভ্য জাতিদের আইন অপেক্ষা নিকৃষ্ট নয়। যে দেশে স্ত্রী-স্বাধীনতা আছে, সেইখানেই স্ত্রীত্যাগের

ন্যায় স্বামিত্যাগের প্রথাও আছে। অবশ্য আমাদের হিন্দুর চোখে ঐরূপ আইন বড় উচ্ছৃঙ্খল বলিয়া বোধ হয়, কিন্তু সব দিক্ বিবেচনা করিয়া দেখিলে এই নিয়ম সমাজের উভয় জাতির পক্ষেই সমান হিতকারী। বিবাহের উদ্দেশ্যেই মিলন। দুটি ভিন্ন জীব মিলিয়া মনে প্রাণে, কাজে কর্ম্মে, সুখে দুঃখে ঠিক একটি প্রাণীর ন্যায় চলিবে। যেখানে এরূপ মিলন হয় না, যে দম্পতী পরস্পরের জন্য আত্ম-বিসর্জ্জন করিতে প্রস্তুত নয়, সেখানে সমস্ত জীবন বিবাদ কলহ, অসুখ অশান্তির মধ্যে কাটানর অপেক্ষা স্ত্রীপুরুষে আলাদা হওয়াই শ্রেয়। সকলেই জানেন, 'ধরে বেঁধে প্রেম, আর মেজে ঘসে রূপ' মানুষের পক্ষে কখনই সম্ভব নয়।

অন্যান্য জাতিদের ন্যায় পাহাড়ীদের মধ্যেও পুরুষের অপেক্ষা স্ত্রীলোকেরা অধিক ধর্ম্মপ্রবণ। তাহাদের প্রতি পর্ব্বের দিনই দেখিতাম, সারি সারি স্ত্রীলোকদের দল নানা রকম পূজোপকরণ লইয়া 'অবজারভেটরি' (Observatory Hill) হিলের উপর পূজা দিতে যাইতেছে। ঐ উঁচু পর্ব্বতের উপর তাহাদের দেবতার একটি ছোট গম্বুজ আকারের মন্দির আছে। সেইখানে তাহারা ঘি, ধূপ্ ও চায়ের পাতা পোড়াইয়া পূজা করে। আর, নানা রঙ্গের নূতন কাপড়ের বা কাগজের টুক্‌রাতে মন্ত্র লিখিয়া খুব লম্বা লম্বা পাহাড়ী তল্‌তা বাঁশের উপর ঝুলাইয়া দেয়। তাহাদের বাসস্থানের চারিদিকেও ঐরূপ কাপড়ের টুক্‌রা বাঁশের উপর বা গাছের গায়ে ঝুলিতে দেখা যায়। উহাদের বিশ্বাস, ঐ সব মন্ত্রের ভয়ে ভূত প্রেত উপদেবতারা পলাইয়া যায়। তাহাদের ঠাকুরের পূজার জন্য একজন লামা বা পুরোহিত আছেন ; তিনি বিশেষ পর্ব্বের দিনে আসিয়া ঘণ্টা বাজাইয়া পূজা ও আরতি করেন। অন্যান্য সময়ে স্ত্রীলোকেরা নিজেই মন্ত্র পড়িয়া ঠাকুরের পূজা দেয় ও দেবতার কাছে মানস জানায়। পাহাড়ীরা নামে বৌদ্ধ-ধর্ম্মাবলম্বী, কিন্তু সকল অজ্ঞ লোকদের ন্যায় তাহারাও সাকারবাদী, আর তাহাদের অশিক্ষিত অন্তর নানারূপ কুসংস্কারে আচ্ছন্ন। উহাদের বিশ্বাস, প্রতি পাহাড়ের এক একটি অধিষ্ঠাত্রী দেবতা আছেন। একদিন অর্চ্চনাকালে একটি বৃদ্ধাকে জিজ্ঞাসা করিলাম—তোমরা কাহার পূজা করিতেছ? সে উত্তর করিল—খোদার, আমরা আগে নিজের মুলুকের খোদাকে পূজা দি, তারপর এই পাহাড়ের দেবতার পূজা করি, নহিলে আমাদের নিজ দেশের ঠাকুর রাগ করেন। এই বাক্য হইতেই পাঠকেরা তাহাদের ঈশ্বর-জ্ঞানের যথেষ্ট পরিচয় পাইবেন।

দুঃখের বিষয়, পাহাড়ী ভাষা না জানাতে উহাদের সঙ্গে গার্হস্থ্য আচার ব্যবহার ও সামাজিক রীতিনীতি সম্বন্ধে আলাপ করিতে পারি নাই। অনেকে বিদেশীদের অধীনে কাজ করাতে কিছু হিন্দুস্থানী শিখিয়াছে বটে, কিন্তু উহা দ্বারা তাহারা এখনও উত্তমরূপে মনের ভাব প্রকাশ করিতে পারে না। তাহারা নিজেদের মধ্যে যে ভাষায় কথা কহে, তাহা পালি, হিন্দী ও দেশজ পাহাড়ী শব্দ লইয়া গঠিত। এই কারণে তাহা আমাদের কাণে বড় জটিল বলিয়া বোধ হয়।

দার্জ্জিলিংএ গবর্ণমেণ্ট দ্বারা স্থাপিত একটি বড় ভুটিয়া স্কুল আছে। সেখানে অপেক্ষাকৃত ভদ্র বালকেরা পাহাড়ী ও ইংরেজী ভাষায় শিক্ষিত হয়। তাহা ছাড়া ছোট ছোট ছেলে মেয়ের জন্য মিসনরিদের দুই তিনটি শিক্ষালয় আছে। সেখানে তাহারা লেখাপড়ার

সঙ্গে সেলাই ও পশমের শিল্পকার্য্য শিখে। মিসনরি রমণীদের অনুগ্রহেই পাহাড়ী মেয়েরা অনেকে নানা রকম আবশ্যক পশমের দ্রব্য বুনিতে শিখিয়াছে। প্রত্যহই দেখিতাম, মেয়েরা অবকাশ পাইলেই রাস্তায় বসিয়াই গলাবন্ধ বুনিতেছে বা জামা সেলাই করিতেছে। দার্জ্জিলিং ইংরাজের নির্ম্মিত, আর এখানকার অধিকাংশ অধিবাসীই ইংরাজ। সেজন্য পাহাড়ীদের মধ্যেও দুচারিটি ভালমন্দ ইউরোপীয় প্রথা প্রচলিত হইয়া গিয়াছে। প্রতি রবিবারে শ্রমজীবীরা পর্য্যন্ত কার্য্য হইতে বিশ্রাম লয়, আর ধোয়া ও সুন্দর পোযাক পরিয়া আত্মীয় বন্ধুর সঙ্গে দেখা সাক্ষাৎ করে। আবার বিলাতের ন্যায় শনি রবিবারেও এখানকার মজুরদের মধ্যে অধিক মদ্যপান ও জুয়াখেলা প্রভৃতি কুরীতিও প্রবেশ করিয়াছে, দেখা যায়।

যে দেশে স্ত্রীলোকেরা নিজে খাটিয়া সংসার চালাইতে সমর্থ, সেখানে তাহাদের সম্পূর্ণরূপে পুরুষের বশ্যতাস্বীকার অসম্ভব। সুতরাং পাহাড়ী মেয়েরাও অতিশয় স্বতন্ত্রা ও স্বাবলম্বনপ্রিয়া। স্বাধীনতা ও আত্মনির্ভরশীলতা-বশতঃ উহাদের চেহারায় ও চালচলনে যে তেজ প্রকাশ পায়, তাহাতে পুরুষেরা কখন স্ত্রীলোকদের প্রতি প্রভুর ন্যায় আচরণ করিতে সাহস করে না। তাহারা যতদিন পর্য্যন্ত বলিষ্ঠ ও কার্য্যক্ষম থাকে, ততদিন সমানভাবে পুরুষদের সঙ্গে বাহিরের কাজ করে। পাহাড় ভাঙ্গা, পাথর তোলা, মোট বহা, রাস্তা খুঁড়া, জল টানা প্রভৃতি সব রকম কঠিন কর্ম্মেই স্ত্রীলোকেরা নিযুক্ত থাকে। যখন তাহারা ভারী কাজে অপারগ হয়, তখন গৃহের কাজকর্ম্ম করে, আর যে সব সমর্থ স্ত্রীরা কাজে যায়, তাহাদের সন্তান রক্ষণ করে।

শুনিয়াছি, দার্জিলিং যখন সিকিম রাজ্যের অধীন ছিল, তখন পাহাড়ীরা বেশি সরল, সত্যবাদী ও মিতব্যয়ী ছিল। এখন নানা জাতির সংস্রবে আসাতে ও মজুরী করিয়া অনেক অর্থলাভ হওয়াতে উহারা অধিকতর কপটাচার, লোভী ও অমিতব্যয়ী হইয়াছে। পয়সার জন্য ছোট ছোট ছেলেরা পর্য্যন্ত মিথ্যা কথা বলে। উহাদের আয় যথেষ্ট, কাজ অনুসারে রোজ ছয় আনা হইতে ১৲ এক টাকা পর্য্যন্ত। ৯।১০ বৎসরের বালকবালিকারাও ।০ আনা করিয়া মজুরী পায়। তথাপি উহারা ভবিষ্যতের জন্য কিছুই সঞ্চয় করে না। প্রত্যহ বার্ডসাই ও পান চুরটেই কত পয়সা নষ্ট করে। দশ বার বৎসরের ছেলে মেয়েরাও এই কুঅভ্যাস শিখিয়া থাকে। তাহার উপর, মাহিনা হাতে পাইলেই শরীর শোভনের জন্য পুতি ও কাঁচের মালা, চুড়ি, শাঁখা ও ইয়ারিং প্রভৃতিতে মেয়েরা যে কত অর্থব্যয় করে তাহা উহাদের গহনা দেখিলেই বুঝা যায়। বিশেষতঃ, ঐ সামান্য সাজগুলিও সেখানে অতি মহার্ঘ। যে পুতির দাম এদেশে চারি পয়সা কি ছয় পয়সা, তাহা আমি পাহাড়ী মেয়েদিগকে ছয় আনায় কিনিতে দেখিয়াছি।

অন্যান্য শীতপ্রধান দেশের ন্যায় ইহাদের মধ্যেও পানদোষ আছে। পুরুষেরা আয়ের প্রায় অর্দ্ধেক দেশীয় মদ বা ব্রাণ্ডিতে অপব্যয় করে ; রমণীরাও এ দোষে বাদ যায় না। তবে মাতাল নারীর মত জঘন্য দৃশ্য এক দিনও আমার চক্ষে পড়ে নাই। খাদ্যে পাহাড়ীদের কোন বাছবিচার নাই। গো-মাংস, শূকর মাংস, মুর্গী প্রভৃতি সবই উহারা সমান আগ্রহের সহিত উদরসাৎ করে। যাহারা অধিক দিন হিন্দুদের সংস্রবে আসিয়াছে, তাহারা কিছু মিত-ভোজী।

দার্জিলিংএ পাহাড়ী মেয়েদের স্বাধীনতার প্রভাব এতদূর যে, আমাদের দেশীয়

ভদ্রলোকেরা পর্য্যন্ত সেখানে স্ত্রীকন্যাদিগকে বাহিরে বেড়াইতে দেন। অনেক অবরুদ্ধা হিন্দু ও ব্রাহ্মণ মহিলাদিগকে আমি তথায় রাস্তায় বিচরণ করিতে দেখিয়া যারপরনাই আনন্দিত হইয়াছিলাম। সাধারণ স্থানে বেড়াইবার সময় একটি বিষয়ে তাঁহারা লক্ষ্য রাখিলে আরো ভাল হয়। ভদ্র স্ত্রীকন্যাদের বাহিরে যাইবার কালে কিছু গম্ভীরভাবে সজ্জিত হওয়া আবশ্যক। লাল, গোলাপী, হল্‌দে প্রভৃতি অতি উজ্জ্বল বর্ণের পোযাকের পরিবর্ত্তে কাল, ধূসর, নীল প্রভৃতি ঘোরাল রংএর কাপড় পরা উচিত। ভরসা করি, আমার এ বাক্যটি পাঠিকারা বন্ধুভাবে গ্রহণ করিবেন

*সখী, ফাল্গুন ১৩০৭*

# কার্য্যমূলক শিক্ষা ও জাতীয় উ:ঃতি

Heaven helps those who help themselves—যাঁহারা নিজের সাহায্য করেন, ঈশ্বর তাঁদের সহায় হয়েন—এই প্রবাদ বাক্যটি মানুষের বহু অভিজ্ঞতার ফল। মানবজীবনে আত্মসাহায্যের ইচ্ছাই ব্যক্তিগত চরিত্রের মূল স্বরূপ। ঐ মূল অনেক লোকের প্রকৃতিতে প্রোথিত হ'লেই জাতীয় বল ও শক্তির উৎপন্ন হয়। ব্যক্তিবিশেষের ন্যায় জাতীয় জীবনেও ভিতরের সাহায্য যত উপকারী ও ফলদায়ী, বাহিরের সাহায্য তেমন নয়। কোন লোক বা জাতি নিজে কষ্ট করিয়া একটি দ্রব্য পাইলে বা কার্য্য সাধিলে তাহার চরিত্র যেরূপ দৃঢ় ও সতেজ হয়, পরের সাহায্য পাইলে বা সাধিলে সেরূপ হয় না, বরং আরও নিস্তেজ ও অসহায় হইয়া পড়ে।

আমাদের দেশের বর্ত্তমান কালের ইংরাজী শিক্ষার ও বিদ্যালয়গুলির প্রতি লক্ষ্য করিলেই উপরের প্রবাদ বাক্যটির অর্থ অধিক বোধগম্য হইবে। চল্লিশ পঞ্চাশ বৎসরের মধ্যে এদেশে বিদ্যাশিক্ষার কি দ্রুত উন্নতিই হইয়াছে! পূর্ব্বে যেখানে একটি গুরুমহাশয়ের পাঠশালা ছিল, এখন সে স্থলে অন্ততঃ দুই তিনটি ছোট বড় স্কুল উঠিয়াছে—তালপাতা ও খাঁকের কলম ছাড়িয়া ছেলেরা স্লেট পেন্সিল বা পেন কাগজ ধরিয়াছে ; শিশুশিক্ষার পরিবর্ত্তে হয় ত ফার্ষ্ট বুক পড়িতেছে, মাদুর ফেলিয়া বেঞ্চিতে বসিতেছে—তা ছাড়া, ম্যাপ, গোলক, ফুটবল ক্রিকেট—প্রভৃতি বিলাতী বিদ্যালয়গুলির সরঞ্জামের ঢেউ সহর ডিঙ্গাইয়া পল্লিগ্রামে পর্য্যন্ত ঢুকিয়াছে—কিন্তু চিন্তাশীল ব্যক্তিমাত্রেই দেখিতেছেন, সকলে এ দেশে ইংরাজী শিক্ষার যেরূপ সুফল আশা করিয়াছিলেন, সেরূপ কিছুই হইতেছে না। প্রকৃত শিক্ষার ফলে সে নিরেট ও দৃঢ় মানুষের পরিবর্ত্তে আমাদের চারিদিকে কি এক ফাঁপা ও হাল্‌কা চরিত্রের উদয় হইতেছে। বালকেরা স্কুলের শিক্ষা শেষ করিয়া কলেজে উঠিতেছে, প্রতি বৎসর কত ছাত্র বি, এ, এম, এ, উপাধি ধরিয়া বাহির হইতেছে—অথচ যে চরিত্রগঠন ও জাতীয় উন্নতি শিক্ষার উদ্দেশ্য, তাহার কিছুই ফলিতেছে না। ইহার কারণ, এই সব বিদ্যাশিক্ষার সাহায্য আমরা অন্য জাতি দ্বারা বাহির হইতে পাইয়াছি। এই শিক্ষার ইচ্ছা ও আবশ্যকতা যদি অন্তর্জাতীয় হইত, বালকেরা যদি কার্য্যতঃ শিক্ষার দ্বারা প্রকৃত জ্ঞান লাভ করিত, তাহা হইলে নিশ্চয়ই উহা দ্বারা সুফল ফলিত।

ইউরোপের সর্ব্বত্রও দেখা যায় যে, অতি উৎকৃষ্ট শিক্ষালয়গুলিও মানুষকে কার্য্যতঃ সাহায্য দিতে পারে না , ইহা কেবল ব্যক্তিগত বা জাতীয় চরিত্রগঠনে পথদর্শকস্বরূপ। বহুদিন হইতে সকলেরই এই ধারণা হইয়া গিয়াছে যে, উত্তম শিক্ষানীতি বা রাজনীতি দ্বারাই মানুষ পৃথিবীতে সভ্য ও কর্ম্মিষ্ঠ হইতে পারে। কিন্তু উত্তমশিক্ষাপ্রণালী বা নিয়মের দ্বারা যদিও মানুষকে ভাল পথে রাখিবার চেষ্টা করা যায়, এবং উৎকৃষ্ট আইনের সাহায্যে মানুষের জীবন, স্বত্ব ও সম্পত্তি রক্ষা করা হয়, কিন্তু কোনরূপ কঠোর শাসনেই অলসকে পরিশ্রমী, অমিতব্যয়ীকে মিতব্যয়ী ও মিথ্যাবাদীকে সত্যবাদী করিতে পারে না। এইরূপ আমূল উন্নতি কেবল ব্যক্তিগত কার্য্যশক্তি বা স্বার্থত্যাগের দ্বারাই সাধিত হইতে পারে।

মানব ইতিহাসের সকল কালেই দেখিতে পাই যে, সকল জাতির শাসনরীতি সেই সেই

জাতির লোক সমাজের চরিত্রের প্রতিকৃতি মাত্র। স্বাভাবিক নিয়ম অনুসারে ভালমন্দ জাতীয় চরিত্রের সমষ্টি দ্বারা সেই সেই জাতির আইন কানুন স্থিরীকৃত হয়। সর্ব্বত্রই দেখা যায়, ভাল লোকেরা ভালরূপে, আর মন্দেরা মন্দরূপে শাসিত হইয়া থাকে। ইতিহাস আলোচনা করিয়া আমরা ইহারও স্পষ্ট প্রমাণ পাই যে, কোন জাতির বা রাজ্যের শক্তি তাহার শাসন-প্রণালী অপেক্ষা লোক সমাজের চরিত্রের উপরই অধিক নির্ভর করে। এমন কি, মানব জাতির সভ্যতাও মানব সমাজের স্ত্রীপুরুষ ও ছেলে মেয়েদের আত্মোন্নতি দ্বারাই সাধিত হয়।

জাতীয় অবনতি যেমন ব্যক্তিগত অলসতা, স্বার্থপরতা ও পাপের ফল—জাতীয় উন্নতিও সেইরূপ ব্যক্তিগত পরিশ্রম, কার্য্যক্ষমতা ও সততার সমষ্টিমাত্র। যে সকল সামাজিক কুনীতি দেখিয়া আমরা মনস্তাপ পাই, তাহাও অধিকাংশ স্থলে মানুষেরই কলুষিত ও অকর্ম্মণ্য জীবনের শাখা প্রশাখা। অনেকে আইনের দ্বারা উহা কাটিয়া ফেলিবার চেষ্টা পাইতেছেন বটে, কিন্তু যতদিন না মানুষের ব্যক্তিগত চরিত্র ও অবস্থা আমূল বিশুদ্ধ ও উন্নত হয়, ততদিন উহা কোন না কোন প্রকারে বাড়িতে থাকিবে। গত ডিসেম্বর মাসে জাতীয় মহাসমিতির অধিবেশনকালে—উহাতে রাজনীতির সঙ্গে সামাজিক বিষয়েরও আন্দোলন হইবে পড়িয়া বড়ই সুখী হইয়াছিলাম। যে সকল দেশহিতৈষী ভ্রাতারা ঐ মহৎকার্য্যে লিপ্ত আছেন, তাঁহারা যদি অল্প সময়ও দেশীয় লোকদিগকে কার্য্যমূলক জ্ঞান ও আত্মোন্নতির শিক্ষা দেন, তাহা হইলে তাঁহাদের উদারতা অধিকতর উচ্চ, স্বদেশপ্রেম অধিকতর গভীর ও তাঁহাদের সাধু চেষ্টা অধিকতর ফলপ্রদ হইবে।

মানুষ নিজেকে ভিতর হইতে যেরূপে শাসন করে—তাহারই উপর ব্যক্তিগত সুখ ও শান্তি যত নির্ভর করে, বাহিরের শাসনের উপর ততদূর করে না। মানুষের পক্ষে নৈতিক অজ্ঞতা, স্বার্থপরতা ও পাপাভ্যাসের দাস হওয়া যেরূপ ঘৃণাকর ও দুঃখজনক, যথেচ্ছাচার রাজার অধীনে ক্রীতদাস হওয়াও সেরূপ নয়। যে ব্যক্তি হৃদয়ে দাসত্ব ধারণ করে, রাজা বা শাসন-রীতির পরিবর্ত্তনে সে কখন স্বাধীন হইতে পারে না।

সকল সভ্যজাতিই বহু শতাব্দীর চিন্তাশীল ও কর্ম্মিষ্ঠ লোকের দ্বারাই গঠিত হইয়া থাকে। জীবনের সকল অবস্থাতেই অধ্যবসায়সম্পন্ন ব্যক্তিরা—সামান্য কৃষক হইতে অভিজ্ঞ দার্শনিক পর্য্যন্ত—সকল প্রকার শ্রমশীল ও কার্য্যকরী মানুষই জাতীয় উন্নতির ভিত্তি গাঁথিয়া থাকে। এক পুরুষের অবসানে আর এক পুরুষ—আর এক বংশ আসিয়া ঐ গুরু কাজ সম্পাদনে অগ্রসর হয়। এইরূপে নিরন্তর শ্রেষ্ঠ কর্ম্মীদিগের কার্য্যমূলক জ্ঞানের দ্বারা সকল জাতির বিদ্যা, ধর্ম্ম ও বিজ্ঞানের মধ্যে নিয়ম ও প্রাধান্য স্থাপিত হয়।

এই কার্য্যতঃ শিক্ষা দ্বারা আত্মোন্নতির ইচ্ছা ইংরাজ জাতির ব্যক্তিগত চরিত্রে যেরূপ উজ্জ্বলরূপে প্রকাশ পায়, সেরূপ অতি অল্প জাতির মধ্যেই দেখা যায়। উহাদের মধ্যে সর্ব্বদাই সাধারণ ও সামান্য শ্রেণীর ভিতর হইতে চিন্তাশীল ও কার্য্যক্ষম ব্যক্তির উৎপত্তি হইতেছে। প্রতিদিন গৃহে, দোকানে, রাস্তায় ও কারখানায় মানুষ কি কার্য্যতঃ শিক্ষা পায়, তাহাই আত্মোন্নতি ও জাতীয় উন্নতির প্রধান উপায়। সকল জাতির এইরূপ কার্য্যতঃ শিক্ষাকেই জর্ম্মণ পণ্ডিত শিলর[২৩] মানবজাতির প্রকৃত শিক্ষা বলিয়া গিয়াছেন। কার্য্য,

সদাচার ও আত্মসংযমের দ্বারাই মানুষ প্রকৃতরূপে শিক্ষিত হইতে পারে—উহাই মানুষকে জীবনের সকল কর্ত্তব্য প্রকৃষ্টরূপে সাধনের জন্য প্রস্তুত করে। যাবতীয় মহৎ চরিত্রের আখ্যায়িকা পড়িয়াও আমরা এই জ্ঞান শিক্ষা পাই যে, মানব জীবন—অধ্যয়ন অপেক্ষা অনুশীলন দ্বারা, সাহিত্য অপেক্ষা আদর্শ দ্বারা, জীবনী অপেক্ষা চরিত্র দেখিয়া অধিক কার্য্যমূলক জ্ঞানলাভ করে। আর ঐরূপ অভিজ্ঞ লোকসমাজের সমষ্টিতেই মানবজাতি ক্রমশঃ উচ্চে উঠিতে থাকে।

জড়জগতে মাধ্যাকর্ষণের যেরূপ প্রভাব, মনের উপর কার্য্যমূলক জ্ঞানের সেইরূপ প্রভুত্ব দেখা যায়। উহা মানব জীবনের সমস্ত অংশের মধ্যে একটা সামঞ্জস্য রাখে। আমরা কে, কোথায় আছি, আমাদের শক্তি কতদূর, আমরা কি কাজ করিতে সমর্থ—এই সব গুরু বিষয়ে উহাই আমাদের মনকে সর্ব্বদা চিন্তাশীল রাখে। উহাই আমাদিগকে সুখময় কার্য্যের ন্যায় নিরানন্দ কর্ত্তব্যের দিকেও অগ্রসর করে। উহা আমাদিগকে গতানুশোচনা বা মনস্তাপের দ্বারা কার্য্যশক্তি বৃথা নষ্ট করিতে দেয় না। যদি আমরা একবার কোন কাজে বিফলকাম হই, তাহা হইলে উহাই আমাদিগকে তৎক্ষণাৎ অধিক সতর্কতার সহিত আবার সেই কাজ সাধিতে শিক্ষা দেয়।

অনেকে মনে করেন, কল্পনাপ্রিয় লোকের মধ্যেই এই কার্য্যমূলক জ্ঞানের অভাব দেখা যায়। অবশ্য, অতিরিক্ত কল্পনায় মুগ্ধ ভাবুকদের পক্ষে এ কথা সত্য হইতে পারে। কেন না, শরীরের ন্যায় মনেরও কখন কখন কেবল একটি অংশেরই বৃদ্ধি হইতে দেখা যায়। বামনদিগের বৃহদাকার হাত, পা ও মাথা তাহাদের দীর্ঘতা গ্রাস করিয়া ফেলে। কিন্তু কেহ যদি ভাবেন যে, কল্পনাশক্তির সহিত কার্য্যমূলক জ্ঞানের কোন সম্পর্ক নাই, তাহা হইলে সময়ে তিনি স্বীয় ভ্রম বুঝিতে পারিবেন। কেননা, আমরা সকল জাতির মধ্যেই দেখিতে পাই, যাঁহারা মহৎ কার্য্য সাধন করিয়া গিয়াছেন, তাঁহাদের সকলেরই কল্পনাশক্তি প্রবল ছিল।

বেকন[২৪] বলিয়াছেন—এই মানব জীবনের নাটকের মধ্যে কেবল ঈশ্বর ও স্বর্গের দূতেরা দর্শক হইবেন ; চিন্তাশক্তি ও কার্য্যশক্তির সর্ব্বদাই মিল থাকিবে। শনি ও বৃহস্পতি—এই দুটি প্রকাণ্ড গ্রহের যোগের ন্যায় বিশ্রাম ও পরিশ্রমের, চিন্তা ও কার্য্যের দৃঢ় যোগ থাকিবে। এইরূপ মিলনই কার্য্যমূলক জ্ঞানের উদ্দেশ্য। ইংলণ্ডের অনেক প্রসিদ্ধ লোকের জীবনে আমরা এইরূপ কার্য্য ও কল্পনার যোগের স্পষ্ট প্রমাণ পাই। কার্য্যমূলক জ্ঞানের দ্বারাই অনেক নিকৃষ্ট শ্রেণীর লোকও উৎকৃষ্ট কাজ সাধন করিয়াছেন। সর্ব্বাপেক্ষা দরিদ্র ব্যক্তি সর্ব্বশ্রেষ্ঠ আসন অধিকার করিয়াছিলেন। এই সব কর্ম্মিষ্ঠ বিখ্যাত ইংরাজদের মধ্যে আমরা সূতার কলের আবিষ্কারক স্যর রিচার্ড অকরাইট, চিফ জষ্টিস লর্ড টেণ্ডরডেন্[২৫] ও চিত্রকর টর্ণরকে[২৬] দেখিতে পাই। পাঠকেরা শুনিয়া আশ্চর্য্য হইবেন যে, এই সব প্রসিদ্ধ ও পূজ্য ব্যক্তিরা জীবনারম্ভেও নাপিতের দোকানে কাজ কবিতেন!

এমন কি, সর্ব্বদেশ আদৃত শেক্সপীয়রও অতি সামান্য শ্রেণীতে জন্মিয়াছিলেন ; তাঁহার পিতা কসাইয়ের কাজ করিতেন। আর কেহ কেহ বলেন, তিনি নিজেও পশম আঁচড়ানর কি কেরাণীর কাজে নিযুক্ত থাকিতেন। কিন্তু তাঁহার নাটক সকল পড়িলে, তাঁহাকে শুধু

এক কাজের নয়—সকল কাজের ও সকল বিষয়ের কার্য্যপ্রধান জ্ঞানে দক্ষ বলিয়াই স্থির হয়। তিনি নিজ রচনায় সমুদ্র সম্বন্ধে এমন সব যথার্থ বাক্য প্রয়োগ করিয়াছেন, যাহা পড়িয়া নাবিকেরা তাঁহাকে এক জন নাবিক বলিয়াই স্থির করে। তাঁহার ধর্ম্মবিষয়ক লেখা পাঠে যাজক ও পুরোহিতেরা ভাবেন, তিনি নিশ্চয় কোন যাজকের কেরাণী ছিলেন। আবার তাঁহার অশ্ববিদ্যায় নিপুণতা দেখিয়া অশ্ব ব্যবসায়ীরা বলেন, তিনি ঘোড়ারও কাজ করিতেন। বাস্তবিক, জীবন নাটকে তিনি যে একজন প্রকৃত নট ছিলেন, তাহার কোন সন্দেহ নাই। তিনি জীবনে নানা খেলা খেলিয়া ও নানা দিক দেখিয়া যে অসীম কার্য্যমূলক জ্ঞান ও অভিজ্ঞতা আহরণ করিয়াছিলেন, তাঁহার পুস্তক সমূহে আমরা সেই জ্ঞানেরই পরিচয় পাই। যত দিন মানব জগৎ থাকিবে, তত দিন উহাও অবিনাশী থাকিয়া মানুষকে শিক্ষা দিবে।

আবার ইংরাজ শ্রমজীবীদিগের মধ্যেও আমরা ইঞ্জিনিয়ার ব্রিণ্ডলে নৌবিদ্ কুক[২৭], ও কবি বরণের[২৮] আবির্ভাব দেখিতে পাই। বিখ্যাত বেন জনসন্‌ও রাজমিস্ত্রীদের সঙ্গে তাঁহার জীবনের প্রথমে কার্য্যমূলক জ্ঞান শিক্ষা পাইয়াছিলেন। মহৎ চরিত্রের ইতিহাস খুঁজিলে এইরূপ সহস্র সহস্র উদাহরণ পাই, সকল স্থলেই কঠিন পরিশ্রম মানুষের আত্মোন্নতির প্রধান সহায় হইয়াছিল।

শ্রম ব্যতীত কোন কর্ম্মেই পারদর্শিতা লাভ করা যায় না। আত্মোন্নতি, কর্ম্মোন্নতি ও জাতীয় উন্নতি—সকলে বিষয়েই শ্রমশীল হস্ত ও চিন্তাশীল মস্তক একত্র মিলিয়া জয়লাভ করে। ধনী ও সম্ভ্রান্ত পরিবারে জন্মিলেও কার্য্যক্ষমতা ভিন্ন কেহ কখনই বিখ্যাত হইতে পারে না। কারণ, উইলের দ্বারা পৈতৃক সম্পত্তির অধিকারী হইলেও কার্য্যজ্ঞান ও শিক্ষা উহা দ্বারা আত্মগত করা যায় না। লোকে অর্থ দিয়া অপরের দ্বারা কাজ করাইয়া লইতে পারে বটে, কিন্তু কেহই টাকা দিয়া আত্মচর্চ্চা কিনিতে পারে না। সে জন্য, এই সব সামান্য শ্রমজীবীদের মধ্যে এত মহৎ চরিত্র দেখিয়া ইহাই আমাদের বিশ্বাস হয় যে, মানুষের আত্মোন্নতি ও জাতীয় উন্নতির জন্য কার্য্যমূলক জ্ঞান যত আবশ্যক, অর্থ বা পরের সাহায্য তত নহে। সুখময় ও সচ্ছল জীবন মানুষকে কষ্ট ও বিপদের সঙ্গে যুঝিতে শিখায় না। সৌভাগ্যের ক্রোড়ে পালিত হইলে মানুষের উদ্যম ও কার্য্যক্ষমতা চালনার অভাবে নিস্তেজ হইয়া যায়। প্রকৃতরূপে, যে দারিদ্র্য বা সঙ্কটপূর্ণ জীবনকে মানুষ মহাপাপ বলিয়া ভয় পায়, তাহাই আত্মসাহায্য দ্বারা মানবজীবনে শুভ আশীর্ব্বাদ স্বরূপ হইতে পারে। জীবনযুদ্ধের এইরূপ ব্যক্তিগত কার্য্যমূলক জ্ঞানই জাতীয় উন্নতির একমাত্র উপায়।

*প্রদীপ, শ্রাবণ ১৩০৮*

# বিধবার কাজ ও ব্রহ্মাচর্য্য

হিন্দু শাস্ত্র যেমন বিধবার জীবন যাপনের জন্য কঠোর বিধি প্রচলন করিয়াছেন, জগদীশ্বরও সেইরূপ তাঁহাদের জীবনের উচ্চব্রত নির্দ্দেশ করিয়া দিয়াছেন। কিন্তু আমাদের দেশের লোকের অজ্ঞতা বা ঔদাস্যবশতঃ একদিকে যেমন ব্রহ্মাচর্য্যার নিয়ম শিথিল হইয়া গিয়াছে, অপরদিকে সেইরূপ শিক্ষার অভাবে বিধবারা তাঁহাদের জীবনের কাজের দায়িত্ব বুঝিতে অক্ষম রহিয়াছেন। অবশ্য দুই চার জন এরূপ উদারস্বভাবা ও মহৎহৃদয়া মহিলা আছেন যাঁহারা আপনা হইতেই আত্মীয় স্বজনের সেবা ও পরোপকারে জীবন উৎসর্গ করিয়া থাকেন। কিন্তু প্রৌঢ়া ও প্রবীণা বিধবাদের কথা আমি বলিতেছি না, ভগবান হয় ত তাঁহাদিগকে সন্তান সন্ততি দিয়াছেন অথবা পরিণত বয়সে তাঁহারা নিজেঁই নিজ কাজ বুঝিয়া লইতে পারেন। আমি ভাবিতেছি ঐ হতভাগিনী বালবিধবাদের কথা। সংসারে প্রবেশের পূর্ব্বেই যাহাদের কাছে সংসার মরুভূমির ন্যায় ধূ ধূ করে ; জীবনের সুখাস্বাদ গ্রহণের প্রারম্ভেই যাহাদের জীবন শ্মশানে পরিণত হয়—সেই অবলা, কোমলা, নির্দ্দোষী অথচ দুর্ভাগ্য বালিকাদের মুখের দিকে চাহিবামাত্রই আমার প্রাণ কাঁদিয়া উঠে। এরূপ হৃদয়-বিদারক দৃশ্য জগতে আর কোন দেশে নাই! মনে হয় এই অবোধ বালিকারা কি পাপ করিয়াছে যে হিন্দু শাস্ত্রকার তাহাদের প্রতি এরূপ কঠিন দণ্ডের ব্যবস্থা করিয়াছেন?

যদি বলি, যাহারা স্বামী কি পদার্থ বুঝে নাই, স্ত্রীর গুরুত্ব জানে নাই, সংসারের দায়িত্ব যখন মাথায় লয় নাই, সেই কুমারী বিধবাদের পুনরায় বিবাহ দিয়া গৃহিণীর আসনে বসাইয়া দাও, উহারা জগতের অন্যান্য প্রাণীদের ন্যায় প্রকৃতির নিয়ম পালন করিয়া, সন্তান ধারণ ও সন্তান পালন দ্বারা হাসিয়া খেলিয়া জীবন অতিবাহিত করুক ; তবে অমনি হিন্দু পিতাগণ দশমুখে শাস্ত্রের দোহাই দিবেন, অবশেষে চন্দ্রনাথ বাবুর "হিন্দুপত্নী" শীর্ষক প্রবন্ধের দৃষ্টান্ত দেখাইবেন।[২৯] আমি হিন্দু শাস্ত্র অধিক পড়ি নাই, তাহার মূল বিধিগুলি জানি না। তবে বিদ্যাসাগর মহাশয়ের অকাট্য শাস্ত্রবিশ্লেষণ পড়িয়াছি। আর রামায়ণ মহাভারত পাঠেও জানিয়াছি পুরাকালে ভারতবর্ষীয় আর্য্যদের মধ্যেও সন্তানহীনা বিধবাদের পুনরায় স্বামী গ্রহণের প্রথা ছিল। তা ছাড়া, চন্দ্রনাথ বাবুর 'হিন্দুপত্নীর' যথার্থ মর্ম্ম কয়জন বুঝিতে পারেন? যখন অনেক প্রবীণা ভার্য্যাও বহু বৎসর স্বামীর সঙ্গে ঘর করিয়াও পতিতে মিশিয়া যাইতে বা পতির আত্মীয়দিগকে নিজের করিয়া লইতে পারেন না, তখন যে ১২।১৩ বৎসরের বালিকা, বিধবা হইলেই—শাস্ত্রে লেখা আছে বলিয়া—চিরজীবন সেই অপরিচিত বালক স্বামীর মূর্ত্তি ধ্যান করিয়া দিন কাটাইতে পারিবে ইহা যে একরূপ অসম্ভব।

কিন্তু আমরা জোর করিয়া স্বাভাবিক গতি রোধ করিয়া ঐ অপরিপক্ব জীবনটীকে যদি শুকাইয়া ফেলিতে চাই বা উহাকে প্রকৃতির বিরুদ্ধে চালাইয়াও উহাকে সজীব রাখিতে চেষ্টা পাই, তাহা হইলে প্রথম হইতেই ঐ বালিকাগুলির শিক্ষার অন্যরূপ বন্দোবস্ত করিতে হইবে। যে দিন হতভাগিনীর স্বামী ইহলোক ত্যজিয়া যায়, সেই দিন হইতেই তাহার মনে যেন এই ভাব বদ্ধমূল হয় যে ভগবান তাহাকে অন্য প্রকারে জীবন যাপিবার জন্য ও অন্যরূপ লক্ষ্য জীবনের উদ্দেশ্য করিবার নিমিত্ত সৃজন করিয়াছেন। সংসার প্রবেশের

পূর্ব্বেই সে যখন প্রধান সংসারসুখে বঞ্চিত হইয়াছে তখন এ জগতের ঐহিক সুখসম্ভোগে তাহার আর কোন অধিকার নাই। নিষ্কামভাবে জীবন যাপিলে সাংসারিক সুখের অপেক্ষাও অধিক উন্নত আনন্দ ও বিমল শান্তি তাহার আয়ত্ত হইতে পারে। শরীর ও মনের সংযম, ইন্দ্রিয় দমন, পরের সেবা ও সাধারণের কাজে জীবন উৎসর্গ দ্বারা সে ইহজগতে প্রচুর শান্তি ও আনন্দ পাইবে, নতুবা তাহার জীবনে সুখের সহিত শান্তি, উল্লাসের সহিত আনন্দ চিরদিনের জন্য অন্তর্হিত হইবে, এক ভয়ঙ্কর আকাঙ্ক্ষা ও নিরাশার আগুনে যাবজ্জীবন জ্বলিতে থাকিবে। সেই কোমল অথচ হতাশাপূর্ণ প্রাণটীকে ইহজগতের মরুভূমি হইতে তুলিয়া স্বর্গের উপবনে সন্নিবেশিত করিতে চেষ্টা করুন, ইহজীবনের অস্থায়ী বাসনা আকাঙ্ক্ষা ত্যজিয়া যাহাতে সে পরজীবনের উচ্চ সুখশান্তিতে অধিকারী হইতে পারে, সংসারের ক্ষণিক উল্লাসের পরিবর্ত্তে পরকালের অনন্ত আনন্দে ডুবিতে পারে—সেই অক্ষয় অমর শান্তির জন্য ঐ জীবনগুলিকে প্রস্তুত করুন, দেখিবেন তাহাদের ভবিষ্যতে কি হইবে ভাবিয়া আর আমাদিগকে ব্যাকুল হইতে হইবে না। এই মহৎ কাজ সাধনের জন্য বালবিধবাদের পিতামাতা ও শ্বশুর শাশুড়ী প্রভৃতি অভিভাবকদিগকেই প্রাণপণে চেষ্টা করিতে হইবে।

ব্রহ্মচর্য্য ব্রত একবার অভ্যাস হইয়া গেলে উহা সমাজের আর কঠোর শাসন বলিয়া কখনই বোধ হয় না। মাছ মাংস আহার না করা যে বিশেষ কষ্টকর তাহা নহে। উহা কিছুদিন না খাইলে আপনা হইতেই উহাতে একটা বিতৃষ্ণা জন্মিয়া যায়। জৈনেরা ও পশ্চিমের ব্রাহ্মণেরা কখন আমিষ ভক্ষণ করেন না, তাঁহারা স্বভাবতঃই জীবহত্যা করিয়া আহারকে অতি গুরুতর পাপ মনে করেন। আত্মীয়ের মধ্যেও অনেক সধবা স্বেচ্ছাপূর্ব্বক নিরামিষ আহার করেন। আর মোটা বস্ত্র পরিধানে অভ্যস্ত হইলে স্ত্রীলোকেরা অতি চিকণ কাপড় পরিতে স্বতঃই লজ্জা বোধ করিয়া থাকেন। আবার প্রাণে বৈরাগ্য আসিলে কোন বিধবাই চুল কাটিয়া ফেলিতে বা সন্ন্যাসিনী সাজিতে অনিচ্ছুক হন না। কিন্তু ব্রহ্মচর্য্যার এই বাহ্যিক উপকরণগুলি বিধবার জীবনে কি প্রকারে আনিতে হইবে? আমার মতে জীবনে বৈরাগ্য আনয়নের একমাত্র উপায় জ্ঞান ও কাজশিক্ষা। অজ্ঞান ও নিষ্কর্ম্মা জীবন দ্বারা এ জগতের যত অনিষ্ট সাধিত হইয়া থাকে।

অধিকাংশ প্রবীণা স্ত্রীলোকদের স্বামীর মৃত্যুর সঙ্গেই মনে একটা দারুণ বৈরাগ্য আসিয়া তাঁহাদিগকে সন্ন্যাসিনী করিয়া দেয়। তাঁহারা পতির সঙ্গেই জীবনের যত বাসনা কামনা ও সুখাকাঙ্ক্ষা বিসর্জ্জন দেন। তাঁহাদের মধ্যে যাঁহারা নিতান্ত অজ্ঞান ও দুর্ব্বল তাঁহারা নীরবে মৃত্যুর অপেক্ষা করেন, আর যাঁহাদের শিক্ষা ও শান্তি আছে, তাঁহারা কার্য্যস্রোতে জীবন ভাসাইয়া পরহিতের জন্য প্রাণ উৎসর্গ করেন।

কিন্তু শিক্ষাহীনা শক্তিহীনা ও উদ্দেশ্যবিহীনা বালবিধবাদের জীবনে প্রকৃত জ্ঞান শিক্ষা দিয়া তাহাদিগকে আপনা হইতেই কাজের ও ব্রহ্মচর্য্যার দিকে লওয়ান যে কত গুরুতর ব্যাপার তাহা লিখিয়া বুঝান অসাধ্য। সমাজের শিক্ষিত ও জ্ঞানী লোকদের জন্য আইনের দরকার হয় না, মূর্খ বা অজ্ঞান ব্যক্তিদের মধ্যেই চৌর্য্য বা হত্যা প্রভৃতি ভয়ঙ্কর পাপকার্য্য নিবারণের নিমিত্ত আইনের দণ্ডবিধান করিতে হয়। সেইরূপ অবোধ বালবিধবাদের জন্যই

শাস্ত্রের বিধান আবশ্যক। কিন্তু শাস্ত্রের আজ্ঞা অপেক্ষাও অধিক প্রয়োজন—জ্ঞান ও সংযমশিক্ষা।

নানারূপ সুশিক্ষা পাইয়া যে মনটী মার্জ্জিত, উন্নত ও সংযত হইয়াছে তাহার কাছে কোন মন্দ অভ্যাস ত্যাগ বা শারীরিক সুখ আরাম ও আয়েস বিসর্জ্জন দেওয়া বেশি কষ্টকর বোধ হয় না। আমি দেখিয়াছি দু একটী অজ্ঞ ও অশিক্ষিতা বিধবাকে শুভ্রবেশ পরাইবার জন্য আত্মীয়দিগকে কত কষ্ট পাইতে হইয়াছে। কিন্তু যে বালিকাদিগকে পিতামাতা প্রথম হইতেই সুশিক্ষা দিয়া জ্ঞান ধর্ম্মে প্রণোদিত করেন, তাঁহারা অল্প দিনের মধ্যেই স্বেচ্ছায় ব্রহ্মচারিণী হইয়া পরসেবায় ও জগতের কাজে জীবন সমর্পণ করেন। ইহাতেই স্পষ্ট প্রতীয়মান হইতেছে যে বালিকারা বিধবা হইবামাত্র, তাঁহারা যে সংসারের আবর্জ্জনা নন, কোন বিশেষ কাজের জন্য আদিষ্ট হইয়া জগতে আসিয়াছেন, এইরূপ ভাবিয়া তাঁহাদের শিক্ষার ব্যবস্থা করিয়া দেওয়া উচিত।

ব্রহ্মচর্য্যা কথাটী যত সহজ কাজটী তত নয়। বাহ্যিক অপেক্ষা আন্তরিক বৈরাগ্যই অধিক ফলপ্রদ। শারীরিক ত্যাগ স্বীকারের সঙ্গে মনের বাসনা, কামনা ও সুখাশা বিসর্জ্জন দেওয়াই প্রকৃত বৈরাগ্য। এরূপ বৈরাগ্য দুর্ব্বল ও অসংযত মনে কখন স্থান পায় না। সে কারণে প্রথম হইতেই উপযুক্ত শিক্ষা দিয়া ঐ কোমল মনগুলিকে সবল ও সংযত করিয়া উহাদিগকে নিষ্কাম ভাবে পরের জন্য কাজ করিতে শিখাইলে তাহাদের দ্বারা জগতের অনেক মহৎ কাজ সাধিত হইতে পারিবে। ইউরোপের ইংলণ্ড প্রভৃতি দেশে কুমারীদের দ্বারা সাধারণের যে সব উপকার সাধিত হয়, আমাদের দেশের বিধবারা শিক্ষা পাইলে অনায়াসে সেই সব কাজ করিতে পারিবেন। যাঁহাদের কোনরূপ সংসার-বন্ধন নাই, স্বামীসন্তানদের প্রতি কর্ত্তব্যের দায়িত্ব নাই, তাঁহারা সরলপ্রাণে জগতের কাজে জীবন উৎসর্গিতে পারেন। কিন্তু প্রকৃত শিক্ষার অভাবে আমরা বিধবাদের এই কার্য্যশক্তি হইতে বঞ্চিত রহিয়াছি।

বোম্বাইয়ের সারদাসদন, পুনার বিধবাআশ্রম ও কলিকাতার শিল্পসমিতি[৩০] স্থাপন দ্বারা যে মহোদয়ারা বিধবাদিগকে নানারূপ বিদ্যা জ্ঞান ও শিল্পকার্য্যে সুশিক্ষিতা করিয়া তাঁহাদের জীবনে নূতন কাজের পথ ও জীবিকার উপায় খুলিয়া দিয়াছেন তাঁহারা সকলেই আমাদের প্রশংসা ও ধন্যবাদের পাত্রী। কিন্তু এত বড় দেশে ২।৩টী বিধবাশ্রমে কি হইবে? তাঁহাদের জন্য বালিকা-বিদ্যালয়ের ন্যায় প্রতি নগরে এক একটী আশ্রম বা শিক্ষালয়ের আবশ্যক। ঐসব শিক্ষালয়ে শিক্ষা পাইয়া তাঁহারা সকল কার্য্যে পারদর্শিনী হইলে সহজেই তাঁহারা দেশের সর্ব্বত্র বিদ্যা ও জ্ঞান বিস্তার করিতে পারিবেন। এদেশে যেসব অঞ্চলে অবরোধ প্রথা নাই সেখানেও বিবাহিতা মেয়েদিগকে বিদ্যালয়ে পাঠাইবার প্রচলন নাই, সুতরাং অন্তঃপুর-শিক্ষার ভাব বিধবাদিগকেই লইতে হইবে।

তাহা ছাড়া প্রতি গৃহে রোগীদের সেবা সচরাচর বিধবারাই করিয়া থাকেন। এই মহৎ কাজটী উত্তমরূপে সম্পন্ন করিতে হইলে উহার জন্য যে কত শিক্ষা, ধৈর্য্য ও আত্মত্যাগ আবশ্যক তাহা ভুক্তভোগী মাত্রই জানেন। সে কারণে এই সেবাব্রতের জন্য প্রস্তুত করিবার নিমিত্ত বিধবাদের জন্য শিক্ষালয় থাকা আবশ্যক। কারণ, আমাদের দেশে এখনও ভদ্র হিন্দু

বিধবারা হাসপাতালে গিয়া সেবিকা বা নার্সের কাজ শিখিতে অনিচ্ছুক। কিন্তু এই সব গুরুতর কাজের ভার লইতে হইলে প্রথমে বিধবাদের চরিত্রগঠন একান্ত প্রয়োজনীয়। এই চরিত্র গঠনের প্রথম সোপান—স্বার্থত্যাগ ; দ্বিতীয়—আত্মশাসন ; তৃতীয়—আত্মবিসর্জ্জন। এ জগতে যে ব্যক্তি যতখানি স্বার্থত্যাগ করিতে প্রস্তুত, তাঁহা দ্বারা ততখানি বেশি পরের কাজ হয়। মানব-মনের কর্ষণের সঙ্গে স্বার্থের ইচ্ছা দূর হইলেই উহা স্বতঃই পরার্থের দিকে ধাবিত হয়। তখন হিংসা দ্বেষ প্রভৃতি যত মলিনতা অন্তর হইতে চলিয়া যায়। আত্মশাসন দ্বারা সংযমশিক্ষা হয় ; যে-কোন কুবাসনা বা অসৎ প্রবৃত্তি মনে উদিত হইবা মাত্র উহা দমিত হইলে মন সুসংযত ও চরিত্র সবল হয়। স্বার্থবর্জ্জিত ও আত্মশাসিত মনের কাছে আত্মবিসর্জ্জন অতি সহজ কাজ হইয়া আসে। একটী অসংযত মনে সামান্য পানখাওয়ার অভ্যাসটী পর্য্যন্ত ত্যাগ করিতে কত কষ্ট পাইতে হয়, কিন্তু একটী সুশাসিত মন আফিমের নেশা পর্য্যন্ত অনায়াসে ছাড়িতে পারে। ইহাতেই আমরা স্পষ্ট দেখিতে পাই যে সংযত মনের শক্তি কত প্রবল, ও সুশাসিত চরিত্র কত সবল। সে কারণে প্রথম হইতেই বিধবাদিগকে ব্রহ্মচর্য্য প্রভৃতি দ্বারা সংযম শিক্ষা দিয়া তাঁহাদের চরিত্র গঠন করিলে তাঁহারা এ জগতে নিরাপদে আপন আপন কাজ করিয়া যাইবেন, ইহাতে সমাজেরও প্রচুর লাভ হইবে ও দেশেরও মহা কল্যাণ সাধিত হইবে।*

*প্রবাসী, মাঘ ১৩১৮*

*[এই প্রবন্ধেব প্রতিবাদে লিখিত জ্যোতির্ম্ময়ী দেবীর পত্রটিব জন্য পরিশিষ্ট ২ অংশের তৃতীয় লেখাটি দেখুন।]

# চিন্তা ও কাজ

সেক্সপিয়রের "মার্চেন্ট অফ ভেনিসে" পোরসিয়া যখন তাঁহার সহচরীকে বিষণ্ণভাবে বলিতেছেন—কোন কাজের ইচ্ছা করার ন্যায় কাজ সম্পাদন করা যদি সেইরূপ সহজ হইত, তাহা হইলে ছোট ছোট উপাসনা গৃহগুলি বড় বড় গির্জ্জা হইত, দরিদ্রের কুটীরগুলি রাজপ্রাসাদ হইত। সে কারণে আমার মনে কোন বড় কাজ সাধনের ইচ্ছা বা চিন্তা উঠিলেই আমি পোরসিয়ার ঐ বাক্যটী স্মরণ করিয়া এই বিশাল জগতে ক্ষুদ্র মানুষের ক্ষুদ্রশক্তির কথা ভাবি। অথচ এই ক্ষুদ্র শক্তির সমষ্টিতেই ত পৃথিবীতে কত বৃহৎ বৃহৎ কার্য্য সাধিত হইয়াছে ও হইতেছে, তাহাও ত আমাদের ভাবিবার বিষয়।

চীন দেশের উত্তরদিকে ৮০০ ক্রোশব্যাপী অভেদ্য প্রাচীর, মিশরের কীর্ত্তিস্তম্ভ পিরামিড সকল, জগন্নাথের মন্দির ও আগরার তাজমহল—এ সব ত ক্ষুদ্র মানবের ক্ষুদ্র শক্তি সমষ্টিরই ফল। বর্ত্তমানকালের বহুদেশব্যাপী রেলওয়ে এবং তাড়িতের দ্বারা সংবাদও মানববুদ্ধির শক্তির বলে সাধিত ও চালিত হইতেছে। প্যারিসের ইফেল টাওয়ারও ঐ শক্তিসমষ্টির ফল। কিন্তু এই ক্ষুদ্র মানবের দ্বারা ঐ সব বৃহৎ ব্যাপার সাধিত হইতে যে কত দৃঢ় শক্তি ও কঠিন পরিশ্রমের প্রয়োজন, তাহা কি আমরা একবারও চিন্তা করি। দেশ ভ্রমণ কালে কলের গাড়ীতে কত দ্রুত এ দেশ ও দেশ দেখিয়া বেড়াই, ভিন্ন ভিন্ন স্থানের নৈসর্গিক শোভা দেখিয়া বা মানবের কীর্ত্তি আলোচনা করিয়া কত পরিতৃপ্ত হই, কোথাও বা ঈশ্বরের মহিমা দেখিয়া স্তম্ভিত হই, কোথাও বা মানুষের কারুকার্য্য দেখিয়া মুগ্ধ হই, অথচ ক্ষুদ্র মানুষের ভিতর যে এই বিরাট শক্তি নিহিত আছে, তাহা কয়জনে ভাবেন?

চিন্তা কাজের জননী স্বরূপ। চিন্তাশীল ব্যক্তির শক্তি ও উদ্যমের প্রভাবেই যত বড় বড় কাজ সাধিত হয়, যে দেশে যত অধিক চিন্তাশীল লোক আছেন, সেই দেশে তত অধিক নূতন বিষয়ের আবিষ্কার ও নূতন কল কারখানার সৃষ্টি হয়। যে দুর্ভাগ্য দেশে চিন্তাশীল ব্যক্তির অভাব, সেখানে নূতন কাজেরও অভাব দেখা যায়। লোকে পুরাতন দ্রব্য ও পুরাতন কাজ লইয়াই নাড়াচাড়া করে।

আবার কোন বিষয় কাজে পরিণত করার তুলনায় উহা সাধনের চিন্তা বা ইচ্ছা করা যত সহজ, তার চেয়েও সেই বিষয়ে শুধু কথা বলা আরো সহজ, কেন না, তাহাতে বিন্দুমাত্র মস্তিষ্ক চালনার আবশ্যক হয় না। এশিয়া ও ইউরোপ মহাদেশে বর্ত্তমান কালে আমরা এইরূপ চিন্তাহীন ও চিন্তাশীল, নিরুদ্যম বাক্যপ্রিয় ও উৎসাহী কর্ম্মক্ষম লোকের মধ্যে অসীম প্রভেদ দেখিতে পাই।

মুখের কথা বলিতে কিছুই খরচ হয় না, কিন্তু কাজ করিতে হইলে চিন্তার ও শক্তির আবশ্যক, পরিশ্রম ও অর্থের প্রয়োজন—সে কারণে দেখিতে পাই, অধিকাংশ লোক উপদেশ দিয়া ও কথা বলিয়াই খালাস হন। হাতে কলমে কাজ করিতে তাঁহাদের সাহসে কুলায় না। কিন্তু শুধু কথার আড়ম্বর ও কাজের ঘটা আমাদের দেশে যত বেশী দৃষ্টিগোচর হয়, অন্যান্য দেশে তত বেশী দেখা যায় না। জাপানীদের ত কথাই নাই, আজকাল চীনেরাও নিরুদ্যম জীবনের অপকারিতা ও কর্ম্মিষ্ঠ জীবনের উপকারিতা বুঝিয়া এখন সকলে

একজোট হইয়া কেমন কাজে অগ্রসর হইতেছেন; দেখিলে কত আনন্দ হয়!

ইউরোপের মধ্যে সাধারণ ইটালীয়েরা ও ফরাসীরা অপেক্ষাকৃত বাক্যপ্রিয়, সে কারণে কাজে তাহারা ইংরাজ ও জর্ম্মণদের অনেক নীচে পড়িয়া আছে। আবার জর্ম্মণ পণ্ডিতের তুলনায় ইংরাজ পণ্ডিতেরা তত গভীর চিন্তাশীল না হইলেও তাঁহারা নিজ নিজ উদ্ভাবনাগুলিকে (Theories) কার্য্যতঃ জ্ঞানে (Practical wisdom) পরিণত করিতে পারেন, সুতরাং তাঁহাদের যশও অধিক দূর পর্য্যন্ত ঘোষিত হয়। উদ্ভাবনা শক্তি ও কার্য্যতঃ জ্ঞানের প্রভেদ এই যে, একটী কেবল মানবের মনেই চিন্তাতে আবদ্ধ থাকে, অপরটী কাজের সঙ্গে যোগ হইলে তাহা ভিন্ন ভিন্ন জাতীয় জীবনে প্রতিফলিত হইয়া সমস্ত জগতের উপকার সাধন করে। জড়জগতে মাধ্যাকর্ষণের যেরূপ প্রভাব, মানবজাতির উপর কার্য্যতঃ জ্ঞান ও কাজের সেইরূপ প্রভুত্ব দেখা যায়।

একজন মানুষের কাজের জ্ঞান ও কার্য্যশক্তি তাঁহার চারিদিকের সমস্ত লোককে টানিয়া কাজে অগ্রসর করায়, একটা জাতির কার্য্যক্ষমতা দ্বারা অপর জাতিরা স্বতঃই কাজে প্রবৃত্ত হইয়া নিজ নিজ উন্নতি সাধনে তৎপর হয়। কার্য্যশক্তিই মানবজীবনের সমস্ত অংশের মধ্যে একটা সামঞ্জস্য রাখে। আমরা কি—কোথায় আছি—কেন জগতে আসিয়াছি—আমাদের কতদূর শক্তি—আমরা কি কাজ করিতে পারি—উহাই সর্ব্বদা আমাদিগকে ঐ সব স্মরণ করাইয়া কাজে অগ্রসর করায়। কার্য্যতঃ জ্ঞানই মানুষকে সকল কর্ত্তব্যের জন্য প্রস্তুত করে। উহাই আমাদিগকে গতানুশোচনা ও মনস্তাপের দ্বারা বৃথা শক্তি নষ্ট করিতে দেয় না। যদি আমরা একবার কোন কাজে বিফল হই, তাহা হইলে উহাই আমাদিগকে পুনরায় অধিক সতর্কতার সঙ্গে সেই কাজের সহিত যুদ্ধ করিতে শিখায়।

অনেকে মনে করেন, কল্পনাপ্রিয় লোকদের মধ্যে কার্য্যতঃ জ্ঞান বা কার্য্যশক্তি প্রায় দেখা যায় না। অবশ্য, অতিরিক্ত কল্পনায় মুগ্ধ মানুষের পক্ষে এ ধারণাটি কতক সত্য হইতে পারে। কেন না, মনের ও শরীরের ন্যায় কখন কখন কেবল একটী অংশের বৃদ্ধি দেখা যায়। বামনদের বৃহদাকার হাত পা ও মাথা যেমন তাহাদের দীর্ঘতা গ্রাস করিয়া ফেলে, সেইরূপ অনেক সময়ে অতিরিক্ত উদ্ভাবনা বা কল্পনাশক্তি মানবের কার্য্যশক্তি নাশ করে।

কিন্তু তাই বলিয়া কল্পনাশক্তি ও কার্য্যতঃ জ্ঞানের সঙ্গে কোন সম্পর্ক নাই এ কথা মনে করা ভ্রম। চিন্তা ও কল্পনা ব্যতীত কাজের উদ্ভাবনা বা আবিষ্কার হইতে পারে না, আর জগতেও আমরা সর্ব্বত্র দেখিতে পাই, যে সকল কার্য্যক্ষম লোকেরা জীবনে মহৎ কাজ সাধন করিয়া গিয়াছেন, তাঁহাদের সকলেরই চিন্তাশক্তি প্রবল ছিল।

বেকন বলিয়াছেন—"এই মানবজীবনের অভিনয়ে কেবল ঈশ্বর ও স্বর্গীয় দূতেরা দর্শক। চিন্তাশক্তি ও কার্য্যশক্তির সর্ব্বদাই মিল থাকিবে ; শনি ও বৃহস্পতি এই দুই প্রকাণ্ড গ্রহের যোগের ন্যায় মানুষের মধ্যে বিশ্রাম, পরিশ্রম, কল্পনা ও কার্য্যের দৃঢ় যোগ থাকিবে।" এইরূপ যোগের দ্বারাই কার্য্যতঃ জ্ঞানের ও কাজের বিস্তার হইবে।

এই যে আমাদের দেশের রাজা, আমাদের হর্ত্তা, কর্ত্তা, বিধাতা ইংরাজ জাতি—বুদ্ধিতে বাঙ্গালী তাঁহাকেও পরাস্ত করিয়াছেন। ইংলণ্ডে ইংরাজ যুবকদের সঙ্গে প্রতিদ্বন্দ্বিতায় বাঙ্গালীর জয়লাভই তাহার উজ্জ্বল প্রমাণ। কিন্তু এত বুদ্ধি, এত উচ্চ শিক্ষা ও এত শ্রেষ্ঠতার

মধ্যেও আমরা—যে তিমিরে সেই তিমিরেই রহিয়াছি। আশা করি সুপ্রভাতের শুভ্র আলোক আমাদের দেশের এই অন্ধকার দূর করিতে সাহায্য করিবে।

এখন দেখা যাক, এত বুদ্ধির প্রাধান্য সত্ত্বেও আমরা কার্য্যতঃ জ্ঞান ও প্রকৃত কাজে এত নীচে পড়িয়া রহিয়াছি কেন? সব জাতির উন্নতির ক্রমবিকাশ দেখিয়া ইহাই স্পষ্ট উপলব্ধি হয় যে বুদ্ধির সঙ্গে কাজের, মনের সঙ্গে শরীরের যোগ না হইলে কোন মানুষের বা কোন জাতির অবস্থার উন্নতি হইতে পারে না। ইংলণ্ড ও আমেরিকায় আমরা সর্ব্বদাই দেখিতেছি, একজন চিন্তাশীল ব্যক্তি কোন নূতন বিষয়ের উদ্ভাবনা বা নূতন কলের আবিষ্কার করিলে, দশজন কর্ম্মিষ্ঠ লোক তাহার অনুশীলন ও পরীক্ষা দ্বারা তাহা কার্য্যে পরিণত করিতে অগ্রসর হন। অনেক চেষ্টা ও পরিশ্রমের দ্বারা যতক্ষণ না তাহাতে সফল হন, ততক্ষণ তাঁহারা ক্ষান্ত হন না। এইরূপ কার্য্যশক্তি চালনায় এবং কার্য্যতঃ শিক্ষার দ্বারা একটি গভীর কল্পনা ১০০ জন লোকের মনে ব্যাপ্ত হইয়া পড়ে। উহা যেন সকলেরই নিজস্ব হয়, সবাই একজোট হইয়া সেই তত্ত্বের মীমাংসা সাধনে বা সেই আবিষ্কারের সুফল দর্শনে দৃঢ়সংকল্প হয়। এরূপ সমবেত শক্তি ও অধ্যবসায়ের কাছে অসাধ্যও সাধ্য হইয়া উঠে। এই প্রকারে বড় বড় কাজ সাধিয়া সভ্য জাতি আরো উন্নত, ও শ্রেষ্ঠ জাতি আরো প্রধান হয়।

গত শতাব্দীর কাজের ইতিহাসে আমরা ইউরোপ ও আমেরিকায় এই একজোট কার্য্যশক্তির অনেক উদাহরণ দেখিতে পাই। রেলওয়ে তাড়িত-বার্ত্তা ও বৈদ্যুতিক আলো প্রভৃতি এখন আমাদের প্রতিদিনের ব্যবহার্য্য বিষয়গুলি সবই উনিশ শতাব্দীতে আবিষ্কৃত ও কার্য্যে পরিণত করা হইয়াছিল। এক এক জন উহার আবিষ্কারক বটে, কিন্তু কত হাজার লোকের একজোট কাজের দ্বারা উহা মানুষের এরূপ আজ্ঞাবহ হইয়াছে, আর মানবজাতির কত উন্নতিসাধন করিতেছে। এ সব ত গেল জগৎব্যাপী কাজ। ভিন্ন ভিন্ন দেশেও অনেক বড় বড় কাজ মানুষের এই একজোট শক্তির দ্বারা সাধিত হইয়াছে।

লণ্ডনের আন্তর্জ্জাতীয় একজিবিসন, প্যারিসের জগদ্বিখ্যাত প্রদর্শনী, চিকাগোর মহামেলা—এ সবও গত শতাব্দীর সমবেত কার্য্য সমষ্টির ফল। এরূপ সব প্রকাণ্ড প্রকাণ্ড কাজের চিন্তা ও সম্পাদনে মানুষের মনের ক্ষুদ্রত্ব চলিয়া যায়। ব্যক্তিগত দ্বেষ, হিংসা ভুলিয়া সব প্রাণ হইয়া খাটিতে থাকে। এই প্রকার দেশব্যাপী কাজের দ্বারাই মানুষের মন আরো উচ্চ ও মানব জাতি প্রকৃত উন্নত হইতে পারে। উহা দ্বারাই ভিন্ন ভিন্ন দেশের শিল্পের ও কলকারখানার চালনে জাতিগত শ্রীবৃদ্ধি সাধন হইয়া থাকে।

যে জাতির মধ্যে চিন্তার সঙ্গে কাজের, মনের সঙ্গে শরীরের যোগ নাই—সে জাতি হাজার বুদ্ধিমান হইলেও কখন পূর্ণরূপে বিকশিত হইবে, ইহা আশা করা যায় না। আমাদের মধ্যেই তার স্পষ্ট প্রমাণ দেখিতে পাই। পাঠকেরা লক্ষ্য করিয়া থাকিবেন, আমাদের এই দুরবস্থার ভিতরেও মাঝে মাঝে ২।৪টী চিন্তাশীল ও কার্য্যক্ষম ব্যক্তির আবির্ভাব হইতেছে। কেহ বা একটী নূতন বিজ্ঞানের আবিষ্কার করিতেছেন, কেহ বা নূতন রসায়ন, কেহ বা অঙ্কের মূল (Origin) দেখাইতেছেন। কিন্তু দুর্ভাগ্যক্রমে আমাদের দেশে তাঁহাদের সে মহৎ উদ্ভাবনাগুলি কার্য্যে পরিণত করিবার নিমিত্ত একজোট শক্তির বড়ই অভাব। আমাদের মাথা আছে হৃদয় নাই, দেহ আছে শক্তি নাই, ইচ্ছা আছে একতা নাই। এই কারণে

আমরা মিলে মিশে কাজ করিতে একেবারেই অক্ষম। একজন মহৎ চিন্তাশীল লোকের উদ্ভাবনাকে আমরা আমাদের দেশের গৌরব ভাবিয়া নিজস্ব করিয়া লইব, কোন লোকের আবিষ্কৃত যন্ত্রের পরীক্ষায় নিজ নিজ প্রাণ সমর্পণ করিব—এইরূপ উন্নত বাসনা যেদিন আমাদের মনে স্থান পাইবে ; চিন্তার সঙ্গে যেদিন আমাদের দেশে কাজের যোগ হইবে, মাথার সঙ্গে দেহের যোগ হইবে, সেই দিন বাঙ্গালী জাতির 'সুপ্রভাত' হইবে।

*সুপ্রভাত, ভাদ্র ১৩১৯*

# ভারত স্ত্রী মহামণ্ডল

প্রায় ৪ বৎসর হইল শ্রীমতী সরলা দেবী চৌধুরাণী ভারত স্ত্রী মহামণ্ডল নামক একটি নারী সমিতি স্থাপন করেন। ভারতবর্ষের সকল ধর্ম্ম, বর্ণ, ও সম্প্রদায়ের নারীদিগকে একত্র আনয়ন করিয়া শিক্ষা দ্বারা তাঁহাদের নৈতিক, মানসিক ও অবস্থাগত উন্নতি সাধন করা এই সমিতির উদ্দেশ্য।

এই উদ্দেশ্য পূর্ণ করিবার অভিপ্রায়ে (১) ভারতীয় সকল প্রদেশের স্ত্রীজাতিকে একত্র করিবার জন্য ইহার সভ্যদের মধ্যে সাময়িক মিটিং ডাকা হয়। (২) ভারতবর্ষীয় নারীদিগের চারদিকের অবস্থা বুঝিয়া শিক্ষা দিবার সুবন্দোবস্ত করা হইতেছে। (৩) ভারতবর্ষীয় ভাষা সমূহের পুষ্টি ও বিস্তারের জন্য উৎসাহ দিয়া যাহাতে ভারতমহিলাদের মধ্যে আধুনিক চিন্তা ও জ্ঞানের বিস্তৃতি হয় ও সদ্‌গ্রন্থ সকল স্বল্পব্যয়ে ও সহজে তাঁহাদের হস্তগত হয়, তাহার চেষ্টা করা হইতেছে।

ভারতবর্ষীয় স্ত্রীদিগের দ্বারা প্রস্তুত দ্রব্য সকল বিক্রয়ের সুবিধার জন্য স্থানে স্থানে "পুরনারী নির্ব্বাহ ভাণ্ডার" নামে ডিপো খোলা হইয়াছে। ঐরূপে নিঃস্ব ও অভাবগ্রস্ত স্ত্রীদিগের দ্রব্যাদি বিক্রয়ের সুবিধা হইলে উহার দ্বারা অনেক দরিদ্র পরিবারের ভরণ পোষণের সুবিধা হইবে।

ভারতবর্ষের সর্ব্বত্র এই মহাসমিতির শাখা স্থাপিত করিয়া যাহাতে ভারত স্ত্রী মহামণ্ডলের কার্য্য সকল প্রদেশে ও সকল নগরে সুশৃঙ্খলরূপে চালিত হয়, তাহার বন্দোবস্ত করা হইতেছে। এই কয়েক বৎসরের মধ্যে ইহার শাখা লাহোর, করাচী, হায়দরাবাদ (সিন্ধু), এলাহাবাদ, লক্ষ্ণৌ, কলিকাতা, হাজারিবাগ, মেদিনীপুর, প্রভৃতি স্থানে খোলা হইয়াছে। ভিন্ন ভিন্ন অঞ্চলের সেক্রেটারীগণ উদ্যোগী হইয়া ভিন্ন ভিন্ন স্থানের কাজ চালাইতেছেন।

প্রায় দুই বৎসর হইল কলিকাতায় ভারত স্ত্রী মহামণ্ডলের শাখা স্থাপিত হইয়া স্ত্রী শিক্ষা প্রভৃতি কার্য্য আরম্ভ করা হইয়াছে। ১৯১১ সালে শ্রীমতী সরলা দেবী কলিকাতায় আসিয়া উহার ভিন্ন ভিন্ন পল্লীতে মিটিং ডাকিয়া বঙ্গ মহিলাদের নিকট এই মহা সমিতির উদ্দেশ্য প্রচার করেন। অনেক সম্ভ্রান্ত ও শিক্ষিতা মহিলা সাগ্রহে ইহাতে যোগদান করিয়াছেন। দেড় বৎসরের উপর কলিকাতায় অন্তঃপুর শিক্ষাকার্য্য আরম্ভ করা হইয়াছে। প্রথমে ৬ জন শিক্ষয়িত্রী লইয়া ১৬টী বয়স্থা বালিকাকে শিক্ষা দিতে আরম্ভ করা হয়, এখন প্রায় ২০ জন শিক্ষয়িত্রীর সাহায্যে ১২০টী বিবাহিতা স্ত্রীলোক শিক্ষা প্রাপ্ত হইতেছে। ইহা ছাড়া আবশ্যক বোধ হওয়াতে সমিতি কলিকাতার বহুবাজার অঞ্চলে একটী ছোট বালিকাদের জন্য স্কুল খুলিয়াছেন, ইহাতে ছাত্রী সংখ্যা এখন ৫০ জন। ৩ জন শিক্ষয়িত্রী ইহার কাজ চালাইতেছেন।

নারী জাতির হিতকারী যত প্রকার কার্য্য এ পর্য্যন্ত সাধিত হইয়াছে তার মধ্যে নারীর সাহায্যে নারী জাতির উন্নতি সাধনের চেষ্টা এই প্রথম। এই প্রথম প্রয়াসেই যেরূপ সফলতা লাভ করা যাইতেছে তাহাতে আশা হয়, অচিরে এই সমিতির দ্বারা দেশের একটী প্রধান অভাব দূর হইবে। আর ভারতের সমস্ত স্ত্রী-জাতি এক বাঁধনে বদ্ধ হইয়া পরস্পর

পরস্পরের উন্নতির সাহায্য করিতে কৃতসংকল্প হইবে।

কলিকাতার শাখা সমিতিতে প্রায় ৬০০ জন মেম্বর হয়েছেন। জাতি, ধর্ম্ম ও শ্রেণী নির্ব্বিশেষে যে কোন স্ত্রীলোক এই ভারত স্ত্রীমহামণ্ডলের উদ্দেশ্য পালনে সহায়তা করিবেন তিনিই ইহার সভ্য হইতে পারেন। ইহার মেম্বরগণের প্রবেশিকা ফি ১্ এক টাকা মাত্র, আর বার্ষিক চাঁদা ১্ এক টাকা। বৎসরেক ১০ টাকা চাঁদা দিয়া প্রায় ৮০ জন মহিলা মুখ্য মেম্বর হয়েছেন।

অন্তঃপুরস্থ নারীদিগকে শিক্ষা দিবার জন্য সম্ভ্রান্ত ব্যক্তিদের নিকট হইতে শিক্ষয়িত্রীদের পারিশ্রমিক লওয়া হইয়া থাকে। ক্রমশঃ সমিতির ফণ্ড বৃদ্ধি হইলে গৃহস্থ ও দরিদ্রপরিবারদিগকে বিনা বেতনে শিক্ষা দেওয়া হইবে। এখন আশা করা যায়, ভারতের সমস্ত নারী উদ্যোগী হইয়া সমবেত চেষ্টা দ্বারা এই ভারত স্ত্রী মহামণ্ডলের কার্য্যকে স্থায়ী করিবেন। আর ইহা দ্বারা দেশের মহা কল্যাণ সাধিত হইবে।

*মহিলা, কার্ত্তিক* ১৩১৯

# জলন্দর কন্যা-বিদ্যালয় *

আমরা প্রতি বারেই ভারত-স্ত্রী-মহামণ্ডলের অধিবেশনে বঙ্গীয় বালিকাদের শিক্ষা সম্বন্ধে আলোচনা করে' থাকি, এবারে জলন্দর কন্যা-মহাবিদ্যালয় ও পাঞ্জাবী মেয়েদের শিক্ষার বিষয়ে আপনাদের কিছু বলতে ইচ্ছা করি। আমি এ পর্য্যন্ত সে বিদ্যালয়টি দেখি নাই, কিন্তু গত সালে আর্য্যসমাজের যে পাঁচটী মেয়ে সেখান থেকে আমাদের মধ্যে এসেছিলেন, তাঁদের সঙ্গে আলাপে ও কথাবার্ত্তায় যেটুকু শিক্ষা ও জ্ঞান লাভ করেছি তাই আজ আপনাদের জানাব।

প্রায় ১৮ বৎসর পূর্ব্বে আর্য্যসমাজ কর্ত্তৃক জলন্দরে কন্যা-মহাবিদ্যালয় স্থাপিত হয়েছিল। প্রথমে এটী বালিকাদের দৈনিক স্কুলই ছিল ; ক্রমশঃ ইহার সঙ্গে কন্যাশ্রম (বোর্ডিং), বিধবাশ্রম ও অনাথাশ্রম যুক্ত হওয়াতে বিদ্যালয়টীকে সর্ব্বাঙ্গীন শিক্ষাপ্রদ ও উপকারী করে' তোলা হয়েছে। বর্ত্তমান বৎসরে এখানে ৪২৫টী বালিকা ও বয়স্থা মহিলা শিক্ষা পাচ্ছেন। তার মধ্যে ১৫০টী কন্যাশ্রমে থাকে, ৫০টী বিধবাশ্রমে ও ১০০টী অনাথাশ্রমে বাস করে। অবশিষ্টগুলি দৈনিক ছাত্রী। এই মহৎ শিক্ষাকার্য্যে ১০ জন পুরুষ শিক্ষক ও ১৫ জন শিক্ষয়িত্রী নিযুক্ত আছেন। শিক্ষয়িত্রীরা প্রায় সকলেই সেখানকারই ভূতপূর্ব্ব ছাত্রী, সেজন্য তাঁরা ঐ কাজ ব্রতস্বরূপ গ্রহণ করে' উহার উন্নতির জন্য নিজ নিজ জীবন উৎসর্গ করেছেন।

আর্য্যসমাজের লোকেরা নিজেদের মধ্যে থেকে অর্থ সংগ্রহ করে' বা ভিক্ষা দ্বারা চাঁদা তুলে এই স্কুলটী চালাচ্ছেন। বিদ্যালয়টী ক্রমশঃ বড় হওয়াতে স্কুল-কমিটি জলন্দর সহরের এক ক্রোশ দূরে প্রায় ৫০ বিঘা জমি কিনেছেন। সেখানে নূতন বাড়ী নির্ম্মাণের জন্য নানা স্থান হ'তে অর্থ সংগ্রহ করে' বেড়াচ্ছেন। এ দেশ থেকেও তাঁরা প্রায় দশ হাজার টাকা তুলে নিয়ে গেছেন। ভারত-স্ত্রী-মহামণ্ডলের ন্যায় তাঁদেরও মুখ্য বাক্য—ভগবানে নির্ভর করে' যে যার কর্ত্তব্য করে' যাও, তিনিই ফলাফলের কর্ত্তা।

জলন্দর-কন্যা-মহাবিদ্যালয়ে বিদ্যার সঙ্গে সঙ্গে বালিকাদের ধর্ম্মনীতি ও ব্রহ্মচর্য্য শিখান হয়। কন্যাশ্রম ও বিধবাশ্রমের মেয়েরা প্রত্যহ বেদপাঠ, স্তবগান প্রভৃতির দ্বারা ঈশ্বরোপাসনা করতে বাধ্য, তার সঙ্গে সঙ্গে ব্রহ্মচর্য্যের নিয়ম অনুসারে জীবনযাত্রা নির্ব্বাহ করতে শিখে। এইরূপে আর্থিক শিক্ষার সঙ্গে পারমার্থিক শিক্ষার যোগ হওয়াতে এই অল্প সময়ের মধ্যে পাঞ্জাবী নারীদের ভিতরে যে কিরূপ স্ত্রীশক্তি জেগে উঠেছে তা দেখলে বাস্তবিক আমরা আনন্দের সঙ্গে আশ্চর্য্য বোধ করি। এই ১৮ বৎসরের মধ্যে পাঞ্জাবে স্ত্রীশিক্ষা ও স্ত্রী-জাতির যেরূপ উন্নতি হয়েছে, বাঙ্গালা দেশে ৬০ বৎসরে তা হয় নাই।

ঐ বিদ্যালয়ে শিক্ষিত কুমারী ও বিধবা কন্যারা অল্প বয়স হতেই ত্যাগে অভ্যস্ত হওয়ায় অনায়াসেই স্বদেশের জন্যে ও স্বজাতির উন্নতির জন্যে সুখারাম বিসর্জ্জন দিতে পারেন।

* গত ডিসেম্বর মাসে ভারত-স্ত্রী-মহামণ্ডলের শেষ ত্রৈমাসিক অধিবেশনে পঠিত।

আর্য্যসমাজের শিক্ষিতা মহিলারাই সর্ব্ব প্রথম প্রচারিকা হয়ে মহল্লায় মহল্লায় ও ক্ষুদ্র ক্ষুদ্র পল্লীতে গিয়ে মূর্খ ও দরিদ্র নারীদের মধ্যে ধর্ম্মনীতি ও জ্ঞানের কথা শিক্ষা দেন। সেই সমাজের মেয়েরাই কত কষ্ট ও অসুবিধা সহে দেশে দেশে চাঁদা সংগ্রহ করে' বেড়াচ্ছেন। কি তাঁদের শারীরিক ক্ষমতা! কি তাঁদের মনের তেজ! কি তাঁদের আধ্যাত্মিক শক্তি! বিনা ব্রহ্মচর্য্যে, বিনা আত্মবিসর্জ্জনে, বিনা ত্যাগে আমরা বাঙ্গালীর মেয়েরা এ শক্তি কোথায় পাব?

ঐ পাঞ্জাবী মেয়েদের উদাহরণ দেখে কি আমরা স্পষ্টই বুঝতে পারছি না যে আর্য্যসমাজের জলন্দর-মহাবিদ্যালয়ে যে প্রথা অবলম্বন করে' স্ত্রীশিক্ষা চলছে উহাই ঠিক পথ। আমাদেরও সেই শিক্ষাপন্থা ধরে' চলা উচিত। আমাদের বাঙ্গালা দেশে পাঞ্জাবের চেয়েও কত বেশি শিক্ষা বিস্তার হয়েছে, এ প্রদেশে শতকরা ৪ জন মেয়ে লিখতে পড়তে পারে, সে দেশে ২০০ জনের মধ্যে ১ জন মাত্র। আমাদের মধ্যে কত মেয়ে উপাধি পেয়েছেন, কত বালিকা সঙ্গীতবিদ্যায় নিপুণ হয়েছেন, কতজন ডাক্তারও হয়েছেন—কিন্তু বঙ্গমহিলার সে মনের বল, হৃদয়ের উচ্চতা, প্রাণের গভীরতা কোথায়? প্রকৃত শিক্ষার উদ্দেশ্য—মানুষকে মানুষ করা', মানুষের ভিতর মনুষ্যত্ব জাগিয়ে তোলা, মানুষকে পার্থিব লাভালাভের উপরে তুলে দেবতার আসনে বসান। ঐ পাঞ্জাবী মহিলাগুলি ব্রহ্মচর্য্য ব্রত দ্বারা দেহের শক্তি ও আত্মার তেজ লাভ করেছেন, যাহা দ্বারা তাঁরা শত শত পুরুষের মাঝে দাঁড়িয়ে নিঃসঙ্কোচে অনর্গল বক্তৃতা দিচ্ছেন, কত পথ হেঁটে পল্লীতে পল্লীতে পরিদর্শন করে' ঘুরে বেড়াচ্ছেন, কত মিতাহারে কঠোর শয্যায় দিবারাত্রি যাপন করছেন। কিন্তু তাঁদের তাতে ভ্রূক্ষেপ নাই, দেশের কাজের জন্য, নারী জাতির উদ্ধারের জন্য, তাঁরা জীবন উৎসর্গ করেছেন। স্ত্রীশিক্ষা দ্বারা সুশিক্ষিতা ও সুমার্জ্জিতা ভারতীয় জননী গঠন করা তাঁদের জীবনের একমাত্র লক্ষ্য।

কিন্তু আমরা বাঙ্গালীর মেয়েরা এত শিক্ষিতা হয়ে ও এত শিক্ষার সুযোগ পেয়েও আমরা পাঞ্জাবী ভগিনীদের ন্যায় মনের বল ও হৃদয়ের তেজ সঞ্চয় করতে পারছি না কেন? প্রকাশ্য স্থানে গিয়ে একটা কথা বল্‌তে হলে আমরা যেন ভয়ে জড়সড় হয়ে পড়ি, রাস্তায় এক পা চল্‌তে হলে আমাদের যেন মাথায় বজ্রাঘাত হয়! তাঁদের সাদাসিদে পরিচ্ছদের কাছে আমাদের পোষাকটা পর্য্যন্ত যেন আড়ম্বরপূর্ণ মনে হয়! এই-সব দেখে স্পষ্টই বোধ হয় আমরা যে-পথ ধরে' চলেছি, ভারতীয় নারীর পক্ষে তাহা প্রকৃত আদর্শস্বরূপ ঠিক পথ নয়। এ পর্য্যন্ত আমাদের বাঙ্গালা দেশের শিক্ষা কেবল পাশ্চাত্য বা বিলাতীর অনুকরণেই হয়েছে; অনেক সম্ভ্রান্ত পরিবারের মেয়েরা ইংরেজি স্কুলে ইউরোপীয়ানদের সঙ্গে শিক্ষা পাচ্ছেন। তার ফলে অনেক মেয়ে ড্রইংরূমে অতি সুন্দর ইংরেজী কথা কইতে ও পিয়ানো বাজিয়ে গান গাইতে পারেন ; অনেক মহিলা বিলাতী আদবকায়দায় অতি সুন্দর ভাবে নিজেদের দক্ষতা দেখাতে পারেন—কিন্তু জীবনের কঠোর ব্রতসাধনে জয়ী হতে পারবেন কয়জন? প্রকৃত আদর্শ নারীর উচ্চাসনে বসবার যোগ্য হয়েছেন কয়জন?

অবশ্য আমি ২।৪টী বঙ্গমহিলা বাদ দিচ্ছি, যাঁরা সকল বিষয়েই পারদর্শিনী হয়েছেন। কিন্তু সাধারণ উচ্চ শিক্ষিতা মেয়েদের দেখে আমাদের ইহা স্পষ্ট বোধ হয়েছে যে পাশ্চাত্য

অনুকরণে শিক্ষা আমাদের ভারতীয় রমণীর পক্ষে কিছুমাত্র হিতকরী নয়। আমরা বহুকাল অশিক্ষা ও অবরোধের মধ্যে থেকে দেহের শক্তি ও মনের বল ও সাহস হারিয়েছি। আমরা যে-শিক্ষা দ্বারা সেই স্ত্রীশক্তি ফিরে পাব, যার চর্চ্চায় ত্যাগ, সহিষ্ণুতা ও ধর্ম্মভাব আমাদের মজ্জাগত হয়ে যাবে, যে-সংযমের দ্বারা আমরা সকল অবস্থায় নিজেদের সমান ভাবে চালাতে পারব, যাতে আমাদের সংকীর্ণ মন প্রশস্ত ও উদার হয়ে সকলকে সমভাবে গ্রহণ করতে পারবে—যাতে আমরা পরস্পরের দোষ ক্ষমা ও গুণ গ্রহণ করতে শিখব—সেই সর্ব্বাঙ্গীন সুন্দর শিক্ষাপ্রথা আমাদের মধ্যে চলিত করতে হবে। .

পাঞ্জাবী মেয়েদের দেখে ইহাও স্পষ্ট বুঝা গিয়েছে যে, আমাদের এ প্রদেশের নারীর উচ্চশিক্ষা বাহিরের দিকে খুবই ভাল হয়েছে, কিন্তু আপনারা তলিয়ে দেখবেন ইহা অন্তঃসারশূন্য। এ শিক্ষা দ্বারা আমাদের মনের বল ও আধ্যাত্মিক শক্তি না বেড়ে আরো কমে যাচ্ছে। আমরা ভারতবর্ষের অন্যান্য দেশের নারীদের তুলনায় যতই শিক্ষার অভিমান করি না কেন, যতদিন না আমরা বর্ত্তমানের সম্পূর্ণভাবে পাশ্চাত্য শিক্ষাপ্রণালী বর্জ্জন করে' ভারতীয় বা প্রাচ্য ভিত্তির উপর শিক্ষাপ্রথা স্থাপিত করব, আর্থিক শিক্ষার সঙ্গে পারমার্থিক শিক্ষার যোগ করব, ততদিন আমাদের প্রকৃত শিক্ষা বা উন্নতি কখনই হতে পারে না। অবশ্য ব্যক্তিগত ভাবে ২।১টী মেয়ের উন্নতি হতে পারে, কিন্তু জাতিগত ভাবে বাঙ্গালীমেয়েরা কখনই নিজের পায়ে ভর দিয়ে দাঁড়াতে পারবে না।

উপসংহারকালে মাননীয় লর্ড বিশপের কথাগুলি উদ্ধৃত না করে' থাকতে পারছি না। গত সপ্তাহে ডায়োসিসন বালিকাবিদ্যালয়ের প্রাইজ-বিতরণ-উপলক্ষে তিনি বলেছিলেন—ভারতীয় নারীদের জন্য পাশ্চাত্য শিক্ষাপ্রণালী কখনই ঠিক হবে না। আদর্শ রমণীর উদাহরণ খুঁজবার জন্য ভারতবর্ষ ছেড়ে অন্য কোন দেশে যাবার দরকার নাই। এ দেশের মহিলারা যে রকম উচ্চ ধর্ম্মের, সতীত্বের ও শাসনকার্য্যের পর্য্যন্ত আদর্শ দেখিয়ে গিয়েছেন, সে রকম জগতের কোথাও পাওয়া যায় না। সেই-সব উন্নত নারীচরিত্রের দিকে লক্ষ্য রেখে তাঁদের অনুসরণ করে' চললেই বর্ত্তমান ভারতীয় কন্যাদের শিক্ষা যথেষ্ট ফলপ্রদ হবে।—তিনি বিদেশী হয়েও বুঝেছেন পাশ্চাত্য শিক্ষা প্রাচ্য মহিলাদের পক্ষে কখনই প্রকৃত উপকারী হতে পারে না। এ অবস্থায় আমরা অনেক সময় ছায়াটা ধরে প্রকৃত বস্তুকে হারিয়ে ফেলি। সে কারণে প্রথম থেকেই ভারত-স্ত্রী-মহামণ্ডল যাতে পাঞ্জাবী মেয়েদের শিক্ষাপ্রণালী অবলম্বন করে বাঙ্গালী মেয়েদেরও তাঁদের মত শক্তিশালিনী করে গড়তে সক্ষম হয়, আমাদের সকলেরই প্রাণপণে সেই চেষ্টা করা উচিত।

*প্রবাসী, ফাল্গুন ১৩২০*

# জগতে নারী

প্রেমের প্রতিমা, দয়ার সাগর,
করুণা-নির্ঝর, স্নেহের নদী।
হ'ত মরুময় সব চরাচর,
পৃথিবীতে তুমি না থাকিতে যদি।

যে মহাত্মা উপরের কবিতাটী লিখিয়া নারীর পূজা করিয়াছেন, তিনিই জগতে নারীর আসন যে কত উচ্চ তাহা অনেকটা উপলব্ধি করিয়াছিলেন। এ পৃথিবীতে যদি মায়ের স্নেহ, ভগিনীর ভালবাসা ও স্ত্রীর আত্মসমর্পণ না থাকিত তাহা হইলে সংসার যে নিতান্তই মরুভূমিসম নীরস ও উত্তপ্তবালুকাময় বোধ হইত তাহা নিশ্চয়। কিন্তু দেশ, কাল, অবস্থা ও শিক্ষা ভেদে সকল দেশেই নারীজাতি যে ঐ উচ্চ আসন হইতে কত নীচে নামিয়াছে, পুরুষ যে নিজেদের অধিকার বজায় রাখিবার জন্য তাঁহাদের প্রতি কত নিষ্ঠুর ব্যবহার করিয়াছে, আমরা ক্রমশঃ তাহাই দেখাইবার চেষ্টা করিব।

সমস্ত জগতের সম্বন্ধে কোন বিষয় লিখিতে বা বলিতে গেলে পুরাতন মহাদ্বীপের কথাই আমাদের মনে প্রথমে উদয় হয়। উহার মধ্যে আবার এশিয়া-মহাদেশ ও উহার সমাজ ব্যবস্থা সর্ব্বাপেক্ষা প্রাচীন, সেজন্য এশিয়ার মহিলাদিগের বর্ণনা লেখা আমাদের প্রথম কাজ। কিন্তু ভারতবর্ষ আমাদের জন্মভূমি, সুতরাং সমস্ত পৃথক-জাতীয় ভারতললনাদের বৃত্তান্ত প্রকৃতরূপে অবগত হওয়া ও তাহার আলোচনা করা আমাদের প্রধান কর্ত্তব্য। আমাদের বাসভূমি এত বড় প্রকাণ্ড দেশ এবং ইহাতে এতপ্রকার ভিন্ন ভিন্ন জাতি ও তাহাদের এত বিভিন্ন আচার ব্যবহার, রীতিনীতি দেখা যায় যে, তাহা হইতে সমগ্র ভারতমহিলার চরিত্র ও বর্ত্তমান অবস্থা সঠিক বর্ণনা করা একরূপ অসাধ্য। কিন্তু ৩০।৪০ বৎসর পূর্ব্বে এ কাজ যতদূর কঠিন ছিল, এখন রেল কোম্পানীর অনুগ্রহে সর্ব্বত্র যাতায়াতের ও মেলামেশার সুবিধা হওয়ায় এক্ষণে ইহা ততদূর কষ্টসাধ্য বোধ হয় না।

পূর্ব্বে মান্দ্রাজী স্ত্রীলোক, বাঙ্গালীর স্ত্রীলোক ও পাঞ্জাবী মহিলায় কখন দেখা সাক্ষাৎই হইত না। কিন্তু এখন কত মার্হাট্টীয় মহিলা বাঙ্গালায় বাস করেন, কত বাঙ্গালী স্ত্রীলোক পাঞ্জাবে বা মহীশূরে যান। আমরা সকলেই যে ভারতে জন্মিয়াছি, এ ভাব এখন আমরা অনেকটা বোধ করিতে শিখিয়াছি। লোকে বলে "পৃথিবীর এক অর্দ্ধের লোক অন্য অর্দ্ধের অধিবাসীরা কিরূপে দিন কাটায় তাহা জানে না।"

কিন্তু বৌদ্ধ, মুসলমান, জড়োপাসক ও পার্সী নারীদের বাদ দিয়াও ভিন্ন ভিন্ন স্থানের কেবল হিন্দুনারীদের মধ্যেও এত প্রভেদ দেখা যায় যে, এক প্রদেশের স্ত্রীলোকেরা অন্য প্রদেশের নারীদের বিষয় কিছুই জানেন না। এক দেশের অধিবাসীদের মধ্যে পরস্পরের সম্বন্ধে এত বিভিন্নতা ও অজ্ঞতা কেবল আমাদের ভারতবর্ষেই দেখা যায়। এ অজ্ঞতা বা শৈথিল্যের কারণও খুঁজিতে হয় না। আমাদের দেশের জাতিভেদ ও সমাজবন্ধন এমন অদ্ভুত ও ভিন্ন ভিন্ন স্থানের সমাজে এত ভিন্ন ভিন্ন রীতিনীতি চলিত ও উহা অপর দেশীয়

লোকের কাছে এতদূর অগম্য যে, এক প্রদেশবাসীদের পক্ষে অন্য ভাগের অধিবাসীদের বিষয় সমস্ত ভালরূপে জানা এক প্রকার দুঃসাধ্য। আবার অবরোধ প্রথা বশতঃ ভিন্ন জাতীয় ও স্থানীয় স্ত্রীলোকদের বিষয় জানিবার সুবিধা ও উপায় অতি অল্প।

আমরা বাঙ্গালী স্ত্রীলোক, মনে করিতাম সকল হিন্দু স্ত্রীলোকদের অবস্থাই বুঝি আমাদের মত, এবং ভারতের অন্যান্য দেশীয় মহিলাদের চরিত্র ও অবস্থার সঙ্গে আমাদের অবস্থা মিলাইয়া নিজেদের উন্নতি করিতে প্রয়াস পাইতাম না। কিন্তু আজকাল শিক্ষার সঙ্গে অন্যান্য দেশীয় ভগিনীদের বিষয় জানিবার জন্য কৌতূহল জন্মিয়াছে, এখন আমরা বুঝিয়াছি যে বঙ্গদেশ সমস্ত ভারতবর্ষ নয়, এবং বঙ্গনারী হিন্দুস্থানের অন্যান্য রমণীদের প্রতিকৃতি নয়। এই জ্ঞানার্জ্জনের ভাব আমাদের মনে যখন জাগিয়াছে তখন উহা দ্বারা জ্ঞান বিস্তার করা একান্ত কর্ত্তব্য ভাবিয়া আমি সাধ্যমত ভারতীয় নারীগণের অবস্থা সংগ্রহ করিয়া লিখিতে প্রবৃত্ত হইয়াছি।

ভারতবর্ষীয় নারীদিগের মধ্যে রাজপুত মহিলাগণ অতি প্রাচীনকাল হইতেই সংসারে উচ্চ সম্মানের পদ পাইয়াছেন। এ পর্য্যন্ত তাঁহাদের সে অধিকারে পুরুষজাতি হস্তক্ষেপ করেন নাই। নারীগণ সর্ব্বদাই সম্মান ও শ্রদ্ধার সহিত আচরিত হন, পুরুষেরা স্ত্রীলোকদিগকে সম্মানসূচক দেবী ও মা ভিন্ন অন্য কোন নামে ডাকিতে সাহস পায় না। যদিও মোগল সম্রাটদিগের অনুকরণে দুই চারিজন রাজা ও মহারাজা একাধিক স্ত্রী গ্রহণ করিয়াছিলেন, কিন্তু সাধারণ লোকের মধ্যে বহুবিবাহ কখন প্রশ্রয় পায় নাই। তাঁহাদের মধ্যে একভার্য্যা-গ্রহণ প্রথা চিরকাল চলিয়া আসিয়াছে। আর পত্নীর প্রতি স্নেহ ও যত্নে রাজপুত পুরুষেরা অন্যান্য হিন্দুদিগের অনেক উপরে। "উভয়ের প্রতি প্রেম ও বিশ্বাস যাবজ্জীবন থাকুক"—বিবাহকালে এই সরল প্রতিজ্ঞা বাক্যই উহাদের দম্পতির প্রেম ও কর্ত্তব্য বুঝাইয়া দেয়। স্ত্রীপুরুষের মধ্যে ঐ প্রতিজ্ঞা কঠিন আইনের কার্য্য করে।

আমরা বাল্যকাল হইতে যে সীতা, সাবিত্রী, দময়ন্তী প্রভৃতি চিরপ্রসিদ্ধ আদর্শ নারীদের পূজা করিতে শিখি, তাঁহারা সকলেই রাজপুত মহিলা ছিলেন। যে ভীমসিংহের পত্নী পদ্মিনীর সতীত্ব ও সাহসের কথা পড়িয়া আনন্দিত ও আশ্চর্য্যান্বিত হই, সেই বীরনারী পদ্মিনী রাজপুত মহিলা। যে কৃষ্টকুমারীর অকাল মৃত্যুতে হৃদয় গলিয়া যায়, অথচ বালিকার মনের তেজ ও পিতৃভক্তি দেখিয়া আমরা বার বার প্রশংসা করি—সেই ধর্ম্মপ্রাণা কৃষ্টকুমারীও রাজপুতবালা।

একথা সত্য যে মুসলমানদিগের রাজত্বকাল হইতে অন্যান্য হিন্দুদিগের ন্যায় ভদ্র রাজপুতদিগের কন্যাগণও অপেক্ষাকৃত অবরুদ্ধ থাকেন, কিন্তু তাহা দ্বারা পুরুষদের উপর নারীর প্রভাব কিংবা সংসারে তাহার অধিকার কখন কমিয়া যায় নাই। গৃহে উঁহারা যেরূপ সুখ, সম্মান ও মর্য্যাদা ভোগ করেন তাহাতে রাজপুত নারীদের অবস্থা ইউরোপ ও আমেরিকার সুসভ্য রমণীদিগের অপেক্ষা কোন অংশে হীন নহে। রাজপুত স্ত্রী সংসারে স্বামীর দক্ষিণ হস্ত, তাঁর সহিত পরামর্শ না করিয়া গৃহকর্ত্তা কখন কোন কাজে অগ্রসর হন না। রাজপুত বীরেরা জননীর আশীর্ব্বাদ না লইয়া কখন কোন কার্য্যে যাইতেন না। স্ত্রীলোক যে গৃহের দেবীর ন্যায়, তাঁহাদের প্রতি সম্মান ও শ্রদ্ধা রক্ষা যে পুরুষের একান্ত কর্ত্তব্য,

এ জ্ঞান প্রতি রাজপুতের শিরায় শিরায় নিবিষ্ট ছিল।

ইতিহাসে পড়িয়াছি, রাজপুতবালাদের প্রেম ও প্রশংসা লাভের আশায় এবং উহাদিগকে সুখে স্বচ্ছন্দে রাখিবার অভিপ্রায়ে পুরুষেরা প্রাণপণে পরিশ্রম করিত। পুরাকালে স্বয়ংবর প্রথা রাজপুতদিগের মধ্যেই প্রচলিত ছিল। কিন্তু এখন তাহারা সেরূপ প্রকাশ্যে পতিবরণের অধিকার হইতে বঞ্চিত হইলেও গোপনে পতি নির্ব্বাচন করিয়া থাকে।*

[ক্রমশঃ]।

*বামাবোধিনী পত্রিকা, আশ্বিন ১৩২১*

*[কৃষ্ণভাবিনী সম্ভবত লেখাটি শেষ করতে পারেননি, সেই কারণে লেখাটির পরবর্তী সম্ভাব্য অংশগুলো পাওয়া যায়নি।]

# Srimati Krishnabhabini Das

The greatest, most active, and most unostentatious of social workers among Bengali women has passed away from the scene of her earthly labours. *Srimati* Krishnabhabini Das was the widow of the late Professor Devendranath Das, B.A. (*Cantab*), and the daughter-in-law of the late Babu Srinath Das, a leading millionaire Vakil of the Calcutta High Court. She was in England with her husband for eight or nine years, in the eighties of the last century; and many Indians who were in London in those days saw her passing hours day after day absorbed in her studies in the library of the British Museum. When she returned to India with her husband she was a true helpmeet to him, working devotedly with him to establish and conduct the now extinct Century School, which later grew into the Century College. After the death of the husband and of her only daughter, she threw herself heart and soul into the movement for the education and uplift of her sisters. With the help of teachers maintained by the *Stree-mahamandal,* of which she was secretary and chief worker, she carried on the work of zenana tuition for years in a thoroughly unsectarian manner. She did not accept state help for this or any other of her activities, as she did not like any interference with her liberty in the choice of means and methods. She got even poor women of meagre education to do some useful teaching work. She also maintained a school for girls with a hostel attached, where she brought up, among others, some girls from very poor families who could not pay their way. Many orphans were maintained by her. She also conducted a rescue home.

Though she had been in England for about a decade and was an educated lady, she was not in the least Anglicised or Eurasianised. Neither from her dress, nor from her speech or manners, could it be guessed that she was other than an ordinary *purdahnashin* Hindu lady. With the self-less, pure and unostentatious devotion of the typical Hindu widow, she combined the method, the energy, and the spirit of active social service of the West. She was a Bengali writer of repute in prose and verse. Her prose style bore the stamp of individuality.

Though she was a *pardahnashin* Hindu lady and a millionaire's daughter-in-law, she led the austere life of a sannyasini, not spending more than fifteen rupees a month on herself, as we learn from an intimate friend of hers, and often walking the crowded streets and lanes of Calcutta to obtain help for her institutions.

We could not obtain any photograph of hers, as she was very unwilling to be photographed. But fortunately when she was once engaged in conversation in the residence of Sir.J. C. Bose, Miss Larcher made a pencil sketch to hers without her knowledge. This we have much pleasure to reproduce, and are very thankful for permission to do so.

*The Modern Review,* April 1919, p. 413.

# নারীজগতে কৃষ্ণভাবিনীর স্থান

প্রাতঃস্মরণীয়া, পরম পূজনীয়া, স্বর্গীয়া কৃষ্ণভাবিনী দাসের অভাবে, যাঁহারা তাঁহাকে জানিতেন এরূপ প্রত্যেক নারীই আজ অন্তরে গভীর বেদনা অনুভব করিতেছেন। কিন্তু এই বেদনানুভূতি কি কেবল শূন্যতাই প্রকাশ করিতেছে; ইহার মূলে কি বেদনাতীত কোন পরম লাভের আভাস নাই? কৃষ্ণভাবিনী পার্থিব জীবনের শেষে কি কেবল পৃথিবী শূন্য করিয়াই চলিয়া গিয়াছেন, যাইবার সময় পৃথিবীর জন্য, নারীজগতের জন্য পৃথিবীর অতীত কিছু কি রাখিয়া যান নাই? যদি গিয়া থাকেন তবে তাহারই দিকে লক্ষ্য নিবদ্ধ করিবার জন্য আজ নারীজগৎ প্রয়াস পাইতেছে সন্দেহ নাই।

নারীর প্রতি নারীর এরূপ সার্ব্বজনিক শ্রদ্ধার প্রকাশ ইতিপূর্ব্বে আর কখনো দেখা যায় নাই বলিলে অত্যুক্তি হইবে না। ইহাতে বুঝা যায় যে ধনী, মধ্যবিত্ত, দরিদ্র ও দীন দুঃখী সকল শ্রেণীর নারীই কৃষ্ণভাবিনীর সঙ্গে নিজের একটি গভীর সম্বন্ধ অনুভব করিতেন। এই সম্বন্ধ-অনুভূতিই, তাঁহার অন্তর্দ্ধানে, আজ একটি বিশেষ ঐক্যবদ্ধ আকার লাভ করিয়া প্রকাশ পাইতে উদ্যত হইয়াছে। সকল শ্রেণীর নারীই আজ একবাক্যে বলিতেছে কৃষ্ণভাবিনীকে আমাদের স্মরণ রাখিতে হইবে, তাঁহাকে ভুলিয়া গেলে চলিবে না। নারীর হৃদয়ে এই চেষ্টা এই আকাঙ্ক্ষা জাগিবার কারণ আছে, কৃষ্ণভাবিনী নিজের নিষ্কলঙ্ক পবিত্র পরার্থপর জীবনের দ্বারা সমগ্র নারীজাতিকে এমন একটি উচ্চতর ভূমিতে প্রতিষ্ঠিত করিয়া গিয়াছেন যেদিকে তাকাইলে নারীর চক্ষু আর ফিরিতে চাহে না, পশ্চাতে চাহিতে পারে না, ধরণীর সুখভোগকে তৃণসম জ্ঞান করে। নারীহৃদয়ের অনন্যসাধারণ অনির্ব্বচনীয় প্রেমকে ভোগশূন্য স্পৃহাশূন্য অবস্থায় কৃষ্ণভাবিনী সর্ব্বসাধারণের সমক্ষে ধরিয়াছিলেন। তাঁহার জীবনে জগৎ দেখিয়াছে নারীর জীবনের মূলে, তাহার অন্তরতম প্রাণের মূলে কিসের অধিষ্ঠান, কিসের বলে নারী জগতে বিচরণ করিয়া থাকে। পতিহীনা, কন্যাপুত্রহীনা কৃষ্ণভাবিনী কিসের আশায় জগৎকে ভালবাসিয়াছিলেন? কিসের আশায় তিনি

নারীহিতব্রতে আপনাকে অবাধে উৎসর্গ করিয়াছিলেন? সমস্ত জগৎকে একযোগে ভালবাসিবার যে পরম অধিকার, কৃষ্ণভাবিনী তাহাতে অধিকারিণী ছিলেন ইহা অস্বীকার করিবার জো নাই। সেই অধিকার না থাকিলে কেহ আপনাকে এমন নিঃশেষে জগতের মধ্যে বিলাইয়া দিতে পারে না। কৃষ্ণভাবিনীর জীবনে আর সমস্ত মরিয়া কেবল প্রেম সার হইয়াছিল, প্রেম ছাড়া সে জীবনে আর কিছু অবশিষ্ট ছিল না। তাই সে জীবন এত সহজ এত অনাবিল এমন মোহমুক্ত। নামের মোহ, প্রশংসার মোহ, খ্যাতি প্রতিপত্তির মোহ দূরে থাক, মানব-আত্মার গভীরতর মোহরাজ্য হইতেও তাঁহার চিত্ত সম্পূর্ণ মুক্ত হইয়া গিয়াছিল। সম্প্রদায়ের মোহ, মহাপুরুষত্বের মোহ পর্য্যন্তও তাঁর অন্তঃকরণের সীমার মধ্যে স্থান পাইত না ;—এমনি তিনি বিশুদ্ধ-আত্মা ছিলেন।

সেই কৃষ্ণভাবিনীকে নিজের জীবনে লাভ করিবার, সেইরূপ চরিত্রে চরিত্রবতী হইবার জন্যই আজ নারীসমাজে এই ব্যাকুলতা দেখা দিয়াছে। সেই জন্যই আজ এই-সকল সভা-সমিতির আয়োজন, এই নারীসমাবেশ। কিন্তু এতবড় অসাধারণত্ব অন্তরের মধ্যে ধারণ করিয়াও সেই মহীয়সী নারী যে নিজেকে নিতান্ত সাধারণ করিয়া ফেলিতে পারিয়াছিলেন তাঁহার এই বিশেষত্বের আলোকেই সমস্ত নারীজগৎ আজ উদ্ভাসিত। অসাধারণত্ব অনেক স্থানে বরং দেখা যায়, কিন্তু অসাধারণত্বকে এরূপ সাধারণ করিয়া ফেলিতে পারা যে কত দুর্লভ তাহা বলিয়া শেষ করা যায় না। এই আলোকেই ধরণীর ধূলিকণা আলোকিত হইয়া উঠে, প্রাণহীন প্রাণ পায়, মূঢ়ব্যক্তি চেতনা লাভ করে, জনসাধারণ জাগ্রত হইয়া ঊর্দ্ধে মস্তক উত্তোলন করিয়া দাঁড়ায়। কৃষ্ণভাবিনী নারী হইয়া যাহা করিয়া গিয়াছেন, যে জীবন দেখাইয়া গিয়াছেন, তাহা একান্ত দুর্লভ।

নারীজগৎকে এতবড় গৌরব দান করিয়া কি অনাড়ম্বরে যে তিনি দেহত্যাগ করিয়াছেন, কি নিঃশব্দে যে রাত্রির অন্ধকারের মধ্যে তাঁহার মৃতদেহ শ্মশানে উপনীত হইয়াছে, ভাবিলে বিস্ময়ে বেদনায় অন্তঃকরণ পরিপূর্ণ হইয়া উঠে। রোগশয্যায় তাঁহাকে বেদানার রস খাওয়াইতে গেলে তিনি বলিয়াছিলেন আমার মত ব্যক্তি কি বেদানার রস খায়? জীবিত অবস্থায় তিনি বলিতেন রোগ হইলে আমাকে যেন হাঁসপাতালে পাঠান হয় এবং মৃত্যু হইলে আমার দেহ যেন শববাহী সরকারী গাড়ীতে তুলিয়া লইয়া যায়, ইহাতেই আমার বিশেষ আনন্দ। আত্মীয়-স্বজনের স্নেহে তাঁহার এরূপ পরিণাম হইতে পারে নাই বটে, কিন্তু যে মৃতদেহের সঙ্গে শত-শত নারী পদব্রজে শ্মশানে গমন করিতে পারিলে কৃতার্থ হইত সেই দেহ নিঃশব্দে চারিজন মাত্র বাহকের স্কন্ধে লোকচক্ষুর অগোচরে অনাড়ম্বরে চলিয়া গেল, কেহ দেখিতেও পাইল না, জানিতেও পারিল না। এই আড়ম্বরের যুগে এরূপ অনাড়ম্বরতা কেহ কি কখনো দেখিয়াছেন? পরম সৌন্দর্য্যের আধার পরমাত্মা, কৃষ্ণভাবিনীর জীবনের সঙ্গে মৃত্যুর এই সুন্দর সুসঙ্গতি রক্ষা করিয়া সে জীবনে একটি অখণ্ড সৌন্দর্য্য ফুটাইয়া তুলিলেন, ইহা কে না বলিবে?

শেষ হইয়াছে, কৃষ্ণভাবিনী চলিয়া গিয়াছেন। রাখিয়া গিয়াছেন জিতেন্দ্রিয়, সুসম্বৃত, নির্ভীক, নিরভিমান, অগ্নির ন্যায় বিশুদ্ধ এক মহান্ নারী-চরিত্র। দেশের সমস্ত নারী আজ সেই দিকে দৃষ্টিপাত করিয়া নিদারুণ বিচ্ছেদ-বেদনার মধ্যে নারীত্বের পরম গৌরবের নিকট

শ্রদ্ধায়, প্রেমে অবনতমস্তক হইয়া আপনাদের জীবনকে ধন্য মনে করিতেছে।

কৃষ্ণভাবিনীর জীবন ঈশ্বরপ্রসাদরূপে গ্রহণ করিয়া নারীসমাজ যেন পরম কল্যাণের অধিকারিণী হন এই প্রার্থনা।

*শ্রী হেমলতা দেবী*[৩১]

*প্রবাসী, জ্যৈষ্ঠ ১৩২৬*

# কৃষ্ণভাবিনী-স্মৃতিসভায়

আজ যাঁহার স্মৃতিসভায় আমরা সমবেত হইয়াছি, সেই দেবী কৃষ্ণভাবিনী দাস চুয়াডাঙ্গার এক সম্ভ্রান্ত ঘরে জন্মগ্রহণ করেন, ও পরে শ্রীনাথ দাসের পুত্রবধূ হন। ভবিষ্যতে তিনি যে একজন জগদ্বিখ্যাতা মহিলা হইবেন তাহার আভাস শৈশবকাল হইতেই পাওয়া গিয়াছিল। বিবাহের পর তিনি যখন দাস-মহাশয়ের গৃহে পদার্পণ করিলেন তখন তাঁহার রূপে ও গুণে সকলেই মুগ্ধ হইয়াছিলেন।

কিছুকাল পরে তাঁহার স্বামী দেবেন্দ্রনাথ দাস মহাশয় জ্ঞানপিপাসা বর্দ্ধনের জন্য ও উচ্চশিক্ষা-লাভেচ্ছু হইয়া বিলাত-গমনের বাসনা করেন। তখন বিলাত-গমনের নাম শ্রবণ করিলেই সকলে ভয়ে ও বিস্ময়ে অভিভূত হইতেন। যাঁহারা বিলাতে গমন করিতেন তাঁহারা জাতিচ্যুত হইয়া পিতার অবাধ্য ত্যজ্যপুত্র রূপে পরিগণিত ও এমন কি বিষয়সম্পত্তি হইতে বঞ্চিত হইতেন। দেবেন্দ্রনাথ দাস মহাশয়েরও সেই অবস্থা ঘটে। কৃষ্ণভাবিনী দাস মহাশয়াও সমস্ত জানিয়া শুনিয়াও, ঐ যে হিন্দুশাস্ত্র-মতে হাতে হাতে সঁপিয়া দিবার সময় মা বাবা বলিয়া দিয়াছিলেন—"পতিই দেবতা, সুখে দুঃখে বিপদে তাঁর চিরসঙ্গিনী থেকো,"—সেই "পতিই দেবতা" এই কথা প্রাণে ইষ্টমন্ত্রের মত গ্রহণ করিয়া স্বামীর সঙ্গে বিলাতে গমন করিবার বাসনা করেন, ইহাতে তাঁহার আত্মীয়স্বজন বন্ধুবান্ধব প্রভৃতি তাঁহাকে মধুর সান্ত্বনাবাক্য ও উপদেশাদি দ্বারা ক্ষান্ত করিতে চেষ্টা করেন। এমন কি দেবেন্দ্রনাথ দাস মহাশয়ও তাঁহাকে প্রতিনিবৃত্ত করিবার জন্য প্রাণপণ প্রয়াস করেন ; কিন্তু কৃষ্ণভাবিনী দাস উত্তরে বলেন, "আমার সব যাক্ তাতে দুঃখ কি? সীতা রাজ্যসম্পদ ত্যাগ করে' রামের সঙ্গে বনে যেতে পেরেছিলেন আর আমি তো কোন্ ছাড় [যদ.]!"

এই সময় তাঁহার দুই বৎসরের একটি কন্যা ছিল। তাহাকে ত্যাগ করিয়া যাওয়াই তাঁহার পক্ষে অত্যন্ত কষ্টকর হইয়াছিল। নিজে হিন্দু-সমাজে জন্মগ্রহণ করিয়া ভালরূপে লেখাপড়া শিক্ষা করিতে পারেন নাই, কন্যা তিলোত্তমাকে দিয়া সে সাধ পূর্ণ করিবেন ইহাই তাঁহার একান্ত বাসনা ছিল ; কিন্তু বিলাত-গমনে তাঁহার শ্বশুর-মহাশয় তিলোত্তমার ভার সম্পূর্ণরূপে গ্রহণ করেন এবং এক সম্ভ্রান্তবংশীয় ধনী যুবকের সহিত তাঁহার বিবাহ দেন। এই পাত্রে পড়িয়া তিলোত্তমা অত্যন্ত মনোকষ্ট পাইতেন, কিন্তু স্বামীকে ছাড়িয়া কিছুতেই যাইতে চাহিতেন না। মাতার উপযুক্ত কন্যা হইয়া নীরবে অশ্রুজল ফেলিতেন। তবুও এক মুহূর্তের জন্য স্বামীকে ত্যাগ করিতেন না।

দশ বৎসর যাবৎ বিলাতে থাকিবার পর দেবেন্দ্রনাথ দাস যখন সস্ত্রীক স্বদেশে প্রত্যাগমন করিলেন. তখন তাঁহার পিতা তাঁহাকে স্নেহময় ক্রোড়ে স্থান না দিয়া ত্যজ্যপুত্র করেন। তিনি সস্ত্রীক কখনও পৃথক বাটীতে কখনও হোটেলে থাকিতেন। তখনই তিনি কৃষ্ণভাবিনী দাস মহাশয়াকে লইয়া ট্রামে ও পদব্রজে গমনাগমন করাইয়া স্ত্রীস্বাধীনতা শিক্ষাদান করিয়া এবং বন্ধুবান্ধবদিগের সহিত পরিচয় করাইয়া সঙ্কোচের ভাব দূর করেন। এই সময়ে কৃষ্ণভাবিনী দাস নিতান্ত অনিচ্ছা সত্বেও স্বামীর আজ্ঞানুবর্ত্তিনী হইয়া বিলাতীভাবে পরিচ্ছদাদি পরিধান করিতেন।

এই সময়ে তিনি মধ্যে মধ্যে তাঁহার কন্যাকে দেখিতে পাইতেন মাত্র। তাঁহাকে নিকটে রাখার সাধ্য তাঁহার ছিল না, কারণ তাঁহারা বিলাত-ফেরত।

এই সময়ে দেবেন্দ্রনাথ দাস মহাশয় বরিশালে অধ্যাপকের কার্য্যে নিযুক্ত হন। সেখানে স্বামী-স্ত্রী উভয়েই স্নেহ ও ভালবাসার দ্বারা শীঘ্রই ছাত্র ও দেশবাসিগণকে আপনার করিয়া লইয়াছিলেন।

এইরূপে কিছু কাল সংসার-ধর্ম্ম করিয়া দেবেন্দ্রনাথ দাস মহাশয়[৩২] পরলোক গমন করেন, তখন কৃষ্ণভাবিনী দাস অত্যন্ত নিরাশ্রয়া ও শোকে মুহ্যমান হইয়া পড়েন। তাঁহার দাঁড়াইবার স্থান ছিল না। শ্রীনাথ দাসের মধ্যম পুত্র শ্রীযুক্ত জ্ঞানেন্দ্রনাথ দাস মহাশয় তাঁহার গৃহে তাঁহাকে স্থান দেন।

কিছুকাল পূর্ব্বে পাশ্চাত্য চালচলন যাঁহার অস্থিমজ্জায় প্রবেশ করিয়াছিল, পতিবিয়োগে তিনি একেবারে সর্ব্বত্যাগিনী সন্ন্যাসিনী সাজিলেন। আহারাদি এদেশীয় হিন্দু বিধবাদিগের ন্যায় কঠিন হইতে কঠিনতর করিয়া লইলেন বটে, কিন্তু জাতিভেদ মানিতেন না।

পতিবিয়োগে তাঁহার পরীক্ষা সম্পূর্ণ হয় নাই। ইহার ছয় মাসের মধ্যেই তাঁহার একমাত্র প্রিয়তমা কন্যা তিলোত্তমা পরলোক গমন করেন।

আঘাতের পর আঘাতেই কৃষ্ণভাবিনীর জীবন-তরীর মুখ ফিরাইয়া দিয়াছিল। তিনি আহার-নিদ্রা ত্যাগ করিয়া অনবরত অশ্রুজলে বক্ষ ভাসাইতেন। কিন্তু ব্যথাহারী তাঁহাকে পথ দেখাইয়া দিলেন। তাঁহার মনে কেবলই এই প্রশ্ন হইতে লাগিল—এক সন্তানের জন্য যাহা পারি নাই জগতের সকল সন্তানকে বক্ষে ধরিয়া তাহা করিতে হইবে। তাহাতেই আনন্দ, তাহাতেই শান্তি। বৃথা শোক করিয়া দুর্ব্বলতার পরিচয় দিই কেন? নারী যদি জীবনে দুঃখ কষ্ট নীরবে সহ্য করিতে না পারে তবে নারীর সার্থকতা কিসে?

তিনি হৃদয়ে বল পাইলেন, এক সন্তানকে শিক্ষা দিতে পারেন নাই, জগতে স্ত্রীশিক্ষা বিস্তার দ্বারা সেই ক্ষোভ দূর করিতে কৃতসঙ্কল্প হইলেন। ভারত-স্ত্রী-মহামণ্ডলের প্রতিষ্ঠা করিলেন।

তাঁহার স্বামী আই-এ ও বি-এর পাঠ্য বইএর নোট লিখিতেন। সেই বইএর বার্ষিক আয় প্রায় ৩।৪ হাজার টাকা ছিল। দেবেন্দ্রনাথ দাস মহাশয়ের মৃত্যুর পর তাঁহার পিতা পুত্রবধূর গুণে মুগ্ধ হইয়া তাঁহাকে একখানি বাড়ী জীবনস্বত্ব লিখিয়া দেন, ইহার ভাড়াও মাসে প্রায় ৬০।৭০ টাকা হইত।

স্বামীর নোট লিখার সম্পত্তি ও বাড়ী ভাড়ার ৬০।৭০ টাকা—এই সকল টাকাই তিনি

অনাথ ছাত্রছাত্রীদিগের বেতন ও নানারূপ সৎকার্য্যে ব্যয় করিতেন। নিজের জন্য ১০্ টাকা মাত্র রাখিয়া দিতেন, ইহাতেই তাঁহার সব ব্যয় সঙ্কুলান হইত। ১৯১৩ সালে প্রবেশিকা পরীক্ষা দিয়া প্রথম দিন যখন কৃষ্ণভাবিনী দাসের সহিত পরিচিত হইতে গেলাম, সে যে কি মূর্ত্তি দেখিলাম তাহা বলিতে পারি না। ত্যাগে সন্ন্যাসিনী, ব্যবহারে মাতৃরূপিণী, রূপে লক্ষ্মীঠাকুরাণী, তেজে জ্বলন্ত অগ্নি। অনেক সম্ভ্রান্ত মহিলার সহিত পরিচয় হইয়াছে, অমন আপনা হইতে মাথা তো কাহারও নিকট কখনও নীচু হয় নাই, এ যে আপনা হইতে মাথা নীচু হইয়া পড়িল, এমন প্রাণ হইতে প্রণাম আমি আর কাহাকেও কখনো করি নাই।

ছয় বৎসর যাবৎ তাঁহার সঙ্গে বসবাস করিয়াছিলাম। দিনের পর দিন যত যাইতে লাগিল ততই তাঁহাকে ভালো করিয়া চিনিতে লাগিলাম। দেবীই বটে—দেবী না হইলে যে পতিতাদের দেখিয়া আমরা ঘৃণায় মুখ ফিরাই, তিনি তাহাদের বুকে তুলিয়া লইয়া প্রাণ শীতল করিতেন। অনাথা বিধবার দুঃখ দূর করিবার জন্য তিনি শক্তি সামর্থ্য অর্থ অকাতরে ব্যয় করিতেন। তিনি প্রায়ই বলিতেন—"আমার এক সন্তান গিয়েছে, তার জায়গায় সহস্র সন্তান পেয়েছি—আনন্দময় আঘাতের ভিতর যে এত আনন্দ রেখেছেন তা জান্‌তাম না।" তিনি জীবনে সত্যকে অন্বেষণ করিয়াছিলেন, তাহার সন্ধানও পাইয়াছিলেন। তাঁহার জীবনের ভিত্তি যে সত্যে প্রতিষ্ঠিত হইয়াছিল আজও তাহার জ্বলন্ত সাক্ষ্য রহিয়াছে।

যাঁহার বাৎসরিক আয় ৩।৪ হাজার টাকা, কলিকাতার জনকোলাহলপূর্ণ নগরীতে তিনি কি প্রচণ্ড গ্রীষ্মকালে, কি শীতকালে, কি বর্ষাকালে পদব্রজে কনে-বৌটির মত আপাদমস্তক দেশী মোটা চাদরে ঢাকিয়া নগ্নপদে ভ্রমণ করিতেন। নিতান্ত দূরে যাইতে হইলে ট্রামে যাইতেন। কিন্তু ক্বচিৎ কখনও তাঁহাকে গাড়ী চড়িতে দেখিয়াছি। বিদেশে যাইতে হইলে তিনি তৃতীয় শ্রেণী ছাড়া কখনও মধ্যম শ্রেণীতে যাইতেন না, বলিতেন—"নিজের আরামের চেয়ে ঐ টাকা যাদের প্রয়োজন তাদের দিলে প্রাণে আরাম পাই।"

তাঁহার হাত দুখানি সর্ব্বদাই কার্য্যে লাগিয়া থাকিত। এমন কি দাসদাসীদিগকে অধিক পরিশ্রম করিতে দেখিলে তাহাদের কার্য্য নিজে ভাগ করিয়া করিতেন। ব্যথিতের ব্যথা দেখিলে তিনি কিছুতেই স্থির থাকিতে পারিতেন না। তাঁহার প্রাণ ব্যথিত হইয়া উঠিত ও চক্ষু দুইটি অশ্রুপূর্ণ হইয়া উঠিত। কি অনাথাশ্রম, কি বিধবাশ্রম, কি বন্ধুবান্ধবের বাটী, যখনই যেখানে যাইতেন তাঁহার স্বামীর প্রিয় খাদ্যদ্রব্যাদি চাদরের নীচে লইয়া যাইতেন ও নিজের হাতে খাওয়াইয়া তৃপ্তিলাভ করিতেন।

তিনি নীরব কর্ম্মী ছিলেন। তিনি আড়ম্বর ভালবাসিতেন না। কেহ তাঁহার প্রশংসা করিলে লজ্জায় অধোবদন হইতেন ও বিরক্তি প্রকাশ করিতেন। তিনি নীরব কর্ম্মী ছিলেন তাই নীরবে কর্ম্ম আরম্ভ করিয়া নীরবে চলিয়া গিয়াছেন। শান্তিময় তাঁহার স্নেহক্রোড়ে তাঁহাকে স্থানদান করিয়াছেন। তাঁহার অমর আত্মা আজ আমাদের সঙ্গে যুক্ত হউক। তাঁহার কর্ম্মজীবনের অবসানেও তাঁহার অতিপ্রিয় মহামণ্ডলের কার্য্য সম্পন্ন হইতেছে। ভগবান মহামণ্ডল ও তাঁহার সম্পাদিকাকে দীর্ঘজীবী করুন—ইহাই কায়মনোবাক্যে প্রার্থনা করি।

আজ আর তাঁহার জন্য শোক প্রকাশ করিব না ; দেশের এ দুর্দ্দিন নয়, সুদ্দিন। এই নবজাগরণের মন্ত্রে কৃষ্ণভাবিনীর আদর্শে হিন্দু মুসলমান খৃষ্টান ব্রাহ্ম যে যেখানে আছ জাগ।

দেবী কৃষ্ণভাবিনী জন্মগ্রহণ করিয়া শুধু বঙ্গদেশের নয়, সমগ্র ভারতের ও নারীজাতির গৌরব বর্দ্ধন করিয়া গিয়াছেন।

দেশের এই সুসময়—এস সকলে তাঁহার আদর্শে জীবন গঠন করি। পরহিতব্রত পালন করি—এই অভাগা দেশের চারিদিকে হাহাকার, দুঃখে তাপে আর্ত্তনাদে আমরা কি বধির হইয়া থাকিব? আমরা যে নারী জাতি! নারীর কর্ত্তব্য, নারীর ধর্ম্ম, নারীর মাতৃত্ব, নারীকে দেবী করিবে তবেই নারীজন্মের সার্থকতা। তাই কবির সহিত কণ্ঠ মিলাইয়া আজ কেবল এই গাহিতে ইচ্ছা হয়—

"না জাগিলে সব ভারত ললনা
এ ভারত আর জাগে না জাগে না।"

*শ্রীক্ষেমঙ্করী দেবী*

*প্রবাসী, জ্যৈষ্ঠ ১৩২৯*

# কৃষ্ণভাবিনী দাস

১৯০৪ সালে কৃষ্ণভাবিনীর সহিত আমার প্রথম দেখা হয়। সে সময় আমি দার্জ্জিলিং-এ ছিলাম। Mall-এর বাগানের কাছেই আমার বাড়ী ছিল। প্রায় প্রত্যহ Mall-এ য়ুরোপীয় পরিচ্ছদে সুসজ্জিতা একটী বঙ্গমহিলাকে দেখিতে পাইতাম। একটু আশ্চর্য্য হইয়া চাহিতাম, কারণ ইংরাজী পরিচ্ছদে সজ্জিতা হইলেও তাঁর মুখের ভাব কি নম্রতায় পূর্ণ ছিল! অমন নম্র মুখের ভাব সচরাচর চোখে পড়ে না। দুজনেই দুজনকে দেখিতাম, চাহিয়াও থাকিতাম, কিন্তু কখনো কথা কহিতে পারি নাই। একদিন Mall-এর বাগানের কাছ দিয়া একটি Funeral যাইতেছিল, Boscolo হোটেলে এক মেমের একটি শিশু সন্তান মারা যায়, শুনিয়াছিলাম। সেই সময় আমি ও কৃষ্ণভাবিনী পাশাপাশি দাঁড়াইয়াছিলাম। তার পর যে যার গন্তব্য পথে যাই। পুনরায় যখন সেই শোকার্ত্তা জননী গৃহে ফিরিতেছিলেন, তখন Mall-এর একটী দোকানের কাছে আমাদের দেখা হয়। ঘটনাক্রমে আমরা উভয়েই বেড়াইয়া সেই স্থানে আসিতেছিলাম। উভয়েই সেই শোকার্ত্তা জননীর সহিত কথা কহিতে অগ্রসর হই। সেই শোকের অশ্রুর সঙ্গে আমার কৃষ্ণভাবিনীর সহিত প্রথম পরিচয় হয়। তার পর প্রায় প্রত্যহ নিয়মিত Mall-এর বাগানে আমাদের দেখা হইত। সেই আমাদের আলাপ-পরিচয়ের সূত্রপাত; কিন্তু তখনো তাঁর মহৎ হৃদয়ের পরিচয় পাই নাই। দার্জ্জিলিং হইতে আসার পর তাঁহার কথা বেশী মনেও হয় নাই। তবে মাসিক পত্রিকায় মধ্যে মধ্যে তাঁহার লেখা দেখিতাম। তার কয়েক বৎসর পরে আমি বোলপুরে যাই।

একমাস বোলপুর ব্রহ্ম বিদ্যালয়ের মধ্যেই বাস করি। সেখানে একদিন শুনিলাম যে দু-হপ্তার মধ্যে কৃষ্ণভাবিনী দাসের স্বামী ও কন্যা পরলোক গমন করিয়াছেন। শুনিয়া মন ব্যথিত হইয়াছিল। তার কয়েক বৎসর বাদে শ্রীমতী সরলা দেবী ভারত স্ত্রী-মহামণ্ডলের কার্য্য আরম্ভ করেন, ও কৃষ্ণভাবিনী দাসকে তাঁর সহকারিণী করেন। ভারত স্ত্রী-মহামণ্ডল আরম্ভের পর ১৯১৪ সালে, কলিকাতায় আমার সহিত পুনরায় কৃষ্ণভাবিনীর সাক্ষাৎ। যদি

পূর্ব্বে পত্রে জানা না থাকিত যে তিনি সেইদিন সেই সময় দেখা করিতে আসিবেন, তাহা হইলে আমি কোনমতেই তাঁহাকে চিনিতে পারিতাম না। কোথায় সেই ইংরাজী পরিচ্ছদে সুসজ্জিতা মহিলা, আর এ একেবারে হিন্দু ঘরের বিধবার মত আসিয়া উপস্থিত! এখনো যেন চোখের সামনে তাঁহাকে দেখিতেছি। সেই দিন হইতে তাঁহার সহিত আমার যথার্থ পরিচয় হইল। তার পর তাঁর জীবনের সকল ঘটনার কথাই তিনি আমার সহিত আলোচনা করিয়াছেন। সেই সময় হইতে মধ্যে মধ্যে প্রায়ই আমার সঙ্গে তাঁর দেখা হইত। যখনি কলিকাতায় গিয়াছি, ছুটিয়া আসিয়াছেন। ক্রমে কি গভীর ভালবাসাই জন্মিয়াছিল! তিনি আমায় অত্যন্ত স্নেহ করিতেন, তিনি আমাকে অনেকবার বলিয়াছিলেন, আমাকে দেখিলেই তাঁর মৃতা কন্যাকে মনে পড়ে। হয় ত সেই কারণে অত গভীর স্নেহ ছিল। কিন্তু দুঃখের বিষয় যে, জীবনে কখনো তাঁর সঙ্গ বেশী ভোগ করিতে পারি নাই।

একবার সেই ১৯১৪ সালে জুলাই মাসে তাঁর সঙ্গে দুই দিনের জন্য বোলপুর গিয়াছিলাম। পথে কি যত্ন! সেদিন যাত্রার পথে ট্রেণে উভয়ের জীবনের ঘটনা উভয়ে বিস্তারিত ভাবে আলোচনা করিয়াছিলাম। "আপনার জীবন-কাহিনী আপনি লিপিবদ্ধ করিয়া রাখুন।" প্রথমে তিনি অস্বীকার করেন। পরে আমায় বলিয়াছিলেন যে, লিখিতেছি। একবার আমায় তাহা দেখাইয়াও ছিলেন।

আমরা সন্ধ্যার সময় বোলপুরে উপস্থিত হইলাম। যে দুই রাত্রি বোলপুরে ছিলাম, আমি শ্রীমতী কৃষ্ণভাবিনীর গৃহেই শয়ন করিয়াছিলাম। রাত্রে দুইজনে কত গল্প করিতাম! সেই দুই রাত্রে তিনি তাঁহার জীবনের সকল ঘটনা আমার নিকট মন খুলিয়া বলিয়াছিলেন।

আমি পৃথিবীতে অনেক বিদুষী মহিলা দেখিয়াছি, অনেকের সঙ্গে আমার পরিচয় আছে, কিন্তু কৃষ্ণভাবিনীর মত স্বর্গীয় পবিত্র সরল মন অতি অল্প মহিলারই আমি দেখিয়াছি। পৃথিবীতে কোন মহিলাকে আমি এমন শ্রদ্ধা করিতে পারি নাই। তিনি পূজার যোগ্যই ছিলেন। নিজে তিনি নিজের কোনও গুণই জানিতেন না, বা সে বিষয়ে তাঁর কোনও আকর্ষণ ছিল না! বড় হইবার ইচ্ছা তাঁহার ছিল না। মাটিতে মিশিয়া মাটি হইয়া তিনি কাজ করিতেন। তাঁহার সেই শুভ্র বিধবার বেশ মনে কেমন একটা শ্রদ্ধা-ভক্তি জাগাইয়া দিত। সেই সুন্দর মুখে সর্ব্বদা কেমন এক পবিত্র আলো জাগিয়া থাকিত। সেই জ্যোতিপূর্ণ চক্ষে কি নম্রতার ভাব ছিল, অত বয়স হইয়াছিল, কিন্তু একটু কোন প্রশংসার কথা বলিতে গেলেই লজ্জায় মুখ রাঙা হইয়া উঠিত। সকল সময়েই যেন সকলকে সঙ্কোচ। কতবার তাঁহাকে মর্ম্ম-বেদনায় নীরবে চোখের জল ফেলিতে দেখিয়াছি। কত অন্যায়ভাবে লোকে তাঁকে কত কথা শুনাইয়াছে। কখনো একটা কথার উত্তর দিতে দেখি নাই। আমি তাঁকে কতবার এজন্য কত কথা বলিয়াছি, এমন কি ধমকাইয়াছি, "কেন আপনি এত সহ্য করেন?" ভারত স্ত্রী-মহামণ্ডলের মিটিং-এ মাঝে মাঝে তাঁকে কত কথাই শুনিতে হইত। তিনি কতবার চোখের জল মুছিতে মুছিতে বাড়ী ফিরিয়াছেন, তবু কখনো তাঁর দোষ নাই, এ সরল সত্য কথাটুকু বলিয়াও প্রতিবাদ করেন নাই। নীরবে কত কাজই করিয়াছেন, সে কাজের কি হিসাব আছে! তিনি নিগৃহীতা মেয়েদের উদ্ধার করিতে এমন দৃঢ়প্রতিজ্ঞ হইয়াছিলেন যে, সেজন্য তাঁহাকে পুলিস কোর্টেও যাইতে হইয়াছে। আমি কতবার মানা করিয়াছি, কিন্তু তাঁর একাগ্রতা দেখিলে

বাধা দেওয়া কঠিন হইত। সেই সব মেয়েদের লইয়া ভবানীপুরে যে বাড়ীতে রাখিয়াছিলেন, তাঁহার সঙ্গে দু'বার সেখানেও গিয়াছিলাম। কোথায় অনাথ আশ্রম, কোথায় নিবেদিতার স্কুল, কোথায় কার বাড়ী, সর্ব্বত্র ঘুরিয়াছি। তাঁর সঙ্গে ঘুরিতে কি ভালই লাগিত! মনে হইত, কত শিখিবার আছে। অনেক সৌভাগ্যে তাঁর মত বন্ধু লাভ করিয়াছিলাম, কিন্তু বেশী দিন তাঁর সঙ্গ পাই নাই।

তাঁর 'জীবনের দৃশ্যমালা'[৩৩] যিনি পাঠ করিয়াছেন, তিনি জানিবেন, সেই ক্ষুদ্র পুস্তকে তাঁর জীবনী কিরূপ সুস্পষ্টভাবে চিত্রিত হইয়াছে। তিনি শৈশবেই বিবাহিতা হন, ও সেই সময় হইতে স্বামীর প্রতি অবিচলিত শ্রদ্ধায় প্রণয়ে তাঁর হৃদয় বিকশিত হয়। উপযুক্ত স্বামীর হাতে পড়িলে স্ত্রীর জীবনের কিরূপ বিকাশ হয়, তাহা আমার বিশেষভাবে জানা আছে বলিয়াই শ্রীমতী কৃষ্ণভাবিনীর হৃদয়ের সহিত আমার যেমন গভীরভাবে পরিচয় হইয়াছিল, তেমন খুব কম লোকেরই হইতে পারে।

শ্রীমতী কৃষ্ণভাবিনীর জন্ম অনুমান ১৮৬৪ সালে। তিনি বহরমপুরের অন্তর্গত 'কাজলা' গ্রামে কোনও জমীদারের গৃহে জন্মিয়াছিলেন। দশ বৎসর বয়সে কলিকাতার বৌবাজার-নিবাসী স্বর্গীয় শ্রীনাথ দাসের পুত্র স্বর্গীয় দেবেন্দ্রনাথ দাসের সহিত তাঁহার বিবাহ হয়। তাঁহার বিবাহের দুই বৎসর বাদে দেবেন্দ্রনাথ বিলাত গমন করেন। তাহার কিছুদিন পরে তাঁহার একমাত্র কন্যা জন্মগ্রহণ করে। ছয় বৎসর বাদে তাঁহার স্বামী যখন বিলাত হইতে প্রত্যাগত হন, তখন তাঁহার শ্বশুর-মহাশয়, তাঁহার জননী সকলেই সেই ইংলণ্ড-প্রত্যাগতকে সমাজে লইতে চাহিলেন না, এবং কৃষ্ণভাবিনীকে স্বামী ত্যাগ করিতে আদেশ করিলেন ; বলিলেন, তবুও তিনি যদি স্বামীর সহিত যান, তাহা হইলে সমাজের বন্ধন ছিন্ন করিতে হইবে। তখন তাঁহার শিশু কন্যার বয়স পাঁচ বৎসরের একটু উপর হইয়াছিল। সমাজের ও নিষ্ঠুর আত্মীয়দিগের কঠিন শাসনে শ্রীমতী কৃষ্ণভাবিনী সমস্ত পরিত্যাগ করিয়া সীতার ন্যায় স্বামীর অনুগামিনী হইলেন।

যখন তিনি স্বামীর সহিত গমন করিলেন, তখন শিশু কন্যাকে শ্বশুর মহাশয়ের নিকট রাখিয়া গেলেন। কারণ তিনি স্বামীর সহিত ইংলণ্ডে যাইতে প্রস্তুত হইলেন। অর্থাভাবে কন্যাকে সঙ্গে লইতে পারিলেন না। যখন পুনরায় দুই মাস পরে তাঁহার স্বামী ইংলণ্ডে যাইবার সময় তাঁহাকে লইয়া যাইতে মনস্থ করিলেন, তখন মায়ের নিষেধ, শ্বশুর-মহাশয়ের আদেশ, কন্যার স্নেহ কিছুই তাঁহাকে বাঁধিয়া রাখিতে পারিল না। তিনি এ সকল ত্যাগ করিয়া গেলেন! কিন্তু তাঁহার প্রাণ কাঁদিতে লাগিল। তখন ইংলণ্ড-প্রত্যাগত বাঙ্গালীদের সমাজে প্রবেশ নিষিদ্ধ ছিল। কাজেই ইংলণ্ড-প্রত্যাগত পুত্রকে পিতা পরিত্যাগ করিলেন ; অর্থসাহায্যেও বঞ্চিত করিলেন। সেজন্য কৃষ্ণভাবিনী শিশু কন্যার মঙ্গলের জন্য তাহাকে শ্বশুর মহাশয়ের হস্তে সমর্পণ করিয়া গেলেন। তিনি ভাবিয়াছিলেন, সেই কন্যার স্নেহ বন্ধনে উভয় পক্ষের মঙ্গলই হইবে। তাঁহার শ্বশুর মহাশয়ও কন্যাটিকে অতিশয় স্নেহ করিতেন। যখন পতিপ্রাণা সতী স্বামীর সহিত চলিলেন, তাঁহার হৃদয় কাঁদিয়া বলিল, (*জীবনের দৃশ্যমালা*)

যাই যদি সব ত্যজি স্বামীর সদনে,
তাহলে ছাড়িতে হবে আত্মীয়-স্বজনে।
হায়রে নিষ্ঠুর নর এমন আচারে
কেমনে সৃজিলি তুই ভারত-মাঝারে ;
আজ যে প্রভাবে তোর ভাঙ্গিছে আমার প্রাণ
কবে তোর তেজ হবে এ দেশেতে অবসান?

তাঁহার সে ইচ্ছা পূর্ণ হইয়াছে, এখন আর সমাজের সে কঠিন শাসন নাই! এখন ইংলণ্ড-প্রত্যাগত বাঙ্গালীকে সমাজ সকল শ্রেণীতেই স্থান দিতেছে। অর্থের দ্বারা এখন সকলই সম্ভব হইয়াছে।

বিদায়-গ্রহণের সময় তিনি কিরূপ ব্যাকুল হইয়াছিলেন। তিনি ফিরিয়া দেখেন, তাঁর জননীকে ভাই-বোনে সান্ত্বনা দিতেছে। কন্যাকে আদর করিয়া অন্যে কোলে লইতেছে। দূরে স্বামী দাঁড়াইয়া আছেন, দেখিতেছেন, স্ত্রী কি করেন! কৃষ্ণভাবিনীর হৃদয় ফাটিয়া গেল, তবু কর্ত্তব্যে অটল হইয়া বলিলেন, (*জীবনের দৃশ্যমালা*)

দাঁড়াও ক্ষণেক নাথ,
করি শেষ প্রণিপাত,
মাতার চরণে মম, কন্যারে চুম্বন,
বেঁধেছি হৃদয় দেখ, কেটেছি বন্ধন।
ফিরিব তোমার সনে।
যথা যাবে মাঠে বনে,
স্বজন সমাজ তোমা ত্যজিল বলিয়া
ভেবো না ভার্য্যার প্রেম এ জগতে মায়া।

তারপর সেই স্বদেশ ছাড়িয়া বাঙ্গালীর কুলবধু, ইংরাজী ভাষায় অনভিজ্ঞ নারী বিদেশে স্বামীর সহিত যাইবার পথে সমুদ্র দেখিয়া চঞ্চল হইয়া উঠিলেন। কার্য্যের বাসনায় মন পূর্ণ হইল। সেই স্বাধীন দেশের স্বাধীনতা দেখিবার জন্য প্রবল ইচ্ছা হইল।

ইংলণ্ডে গিয়াও তিনি নিজের সাধ্যমত স্বামীর সকল বাসনা পূর্ণ করিতে যত্নবতী ছিলেন। তাঁহার চাল-চলন, রীতি-নীতি, মনের আদর্শ, ভাব, পুরাকালের সাধ্বী সতী নারীর মতই ছিল। তাঁর জীবনের কামনাও ছিল তাই।

সে সাধ তাঁর পূর্ণ হইয়াছে। সাধ্বী কৃষ্ণভাবিনী স্বামীর জন্য জগতের সকল বন্ধন ছিন্ন করিয়া সুদীর্ঘ আট বৎসর কাল ইংলণ্ডে যখন ছিলেন, তখন অশেষ পরীক্ষার মধ্য দিয়াই তাঁহার সময় গিয়াছে। একে অনভিজ্ঞা বঙ্গরমণী, তাঁর পক্ষে বিদেশীয় আচার, ব্যবহার, ভাষা, রীতি, নীতি, শিক্ষা কতদূর কঠিন হইয়াছিল, তাহা বেশ বুঝিতে পারা যায়। সেই সময় আত্মীয়-স্বজনের বিচ্ছেদে, কন্যার বিরহে তিনি বলিয়াছেন :—

কেন না করিলে পিতঃ পাষাণ হৃদয়
অবস্থা যেমন,
কেন এ মায়ের হৃদে করিয়াছ দান
স্নেহ প্রস্রবণ?

বিলাতের শত চাকচিক্যময় বাহিরের দৃশ্যে কিন্তু তাঁর মন .ভোলে নাই। বঙ্গের জন্য তাঁর প্রাণ ব্যাকুল হইয়াছে ; তিনি তাই নিজের ভাষায় বলিয়াছেন :

কে বলে বিলাতে এসে মন ভুলে যায়?
বঙ্গ প্রাণ মুগ্ধ হয় মোহিনী মায়ায়!
মন যদি ভুলে যায়,
তবে কেন এ হৃদয়
হয়েছে ব্যাকুল মা তোমার তরে
দেখিতে সে জন্মভূমি বহুদিন পরে।

তবু তিনি নীরবে সকলি সহ্য করিয়াছেন, কিন্তু সহসা তিনি সংবাদ পাইলেন, তাঁহার নবম বর্ষীয়া কন্যার বিবাহ হইয়া গেল। তাঁর শ্বশুর মহাশয় নবম বর্ষে গৌরীদানের ফল লাভ করিয়া এক ধনী-গৃহে কন্যাকে সমর্পণ করিলেন। পাত্র সুরূপ, কিন্তু সুপাত্র নহেন। সেই সংবাদ বজ্রাঘাতের মত তাঁহার হৃদয়ে বিদ্ধ হইল। সে দুঃখ জীবনের শেষ দিন পর্য্যন্ত তাঁর যায় নাই, সে কথা একদিনও তিনি ভুলিতে পারেন নাই। তিনি ক্রমাগত বলিতেন, কন্যার প্রতি কর্ত্তব্য তিনি পালন করেন নাই বলিয়াই জীবনে এত পরীক্ষা এত কষ্ট সহিয়াছেন। সেই সংবাদ পাইয়া লেখেন—

সহসা বিদেশে আজ কি শুনিনু হায়
ভাবিতে যে সংবাদ প্রাণ ফেটে যায়।
সংসার-তুফান হতে বাঁচাবার আশে,
রেখেছিনু কন্যা মোর পিতার সকাশে।
হায় সে প্রাচীন পিতা, অবহেলি ভাল কথা,
ভাসাছেন সে তনয়া অপাত্র-সাগরে,—
এ হেন বারতা কি গো সত্য হতে পারে?

এই কবিতাতেই তিনি লিখিয়াছেন, যদি আগে জানিতেন তাহা হইলে মেয়েকে জলে ভাসাইয়া দিতেন, এ কষ্টের হাত হইতে রক্ষা করিতেন। মেয়ের প্রাণের ব্যথায় তাঁর মর্ম্মস্থল পুড়িয়া গিয়াছিল, তাই তিনি অমন করিয়া অন্তঃপুর-শিক্ষার কাজ করিতে পারিয়াছিলেন। সে কাজে প্রাণ ঢালিয়া দিয়াছিলেন, পরের মেয়েদের যাতনায় তাঁর প্রাণ যে কি অধীর হইত, আমি তা দেখিয়াছি, আমি তা জানি, তাই আজ তাঁর কথা এমন করিয়া লিখিতে পারিলাম। তিনি সকল বেদনাই নীরবে সহ্য করিতেন। সমুদ্রের গভীর জলের মত তাঁর মন স্থির ছিল, তাঁর গভীর বেদনা ভাষায় ফুটিত না। এই সহিষ্ণুতা-গুণ তাঁর জীবনে কি বেশীই ছিল!

ইংলণ্ডে অবস্থান-কালে তাঁহার জীবনের উপর দিয়া অনেক পরীক্ষাই গিয়াছে। অবশেষে সেই বিদেশে স্বামীর কঠিন পীড়ার সময় তিনি কাতর হইয়া বলিলেন,

নাহি পিতা লোক-বল নাহি বেশী অর্থ-সম্বল
একা আমি সাহস বা কত?
কর পিতা দয়াদান, বাঁচাব তাঁহার প্রাণ
চলে যাই স্বদেশে আবার।

ঈশ্বর তাঁহার ইচ্ছা পূর্ণ করিলেন। ১৮৮২ সালে তিনি স্বদেশ পরিত্যাগ করিয়া আসিয়াছিলেন ; ১৮৯০ সালে স্বদেশে প্রত্যাগমন করেন।

সেখানকার শিল্প, স্বাধীন তনয় ও তনয়া সব দেখিয়া তৃপ্তি পাইলেও তাঁর মনের অভাব ঘোচে নাই!

স্বদেশে ফিরিয়া আসিয়া তিনি স্বদেশের কাজে জীবন উৎসর্গ করিবেন স্থির করিয়াছিলেন। স্বদেশের দুঃখ দেখিয়া তাঁর প্রাণ বিগলিত হইয়াছিল, তিনি তাই বলিয়াছেন,

যদি প্রাণ দিয়া ওই দুঃখরাশি,
এক বিন্দু মাগো ঘুচাতে পারি।
করিব তা আমি সুখে-দুঃখে ভাসি
ব্যঙ্গ-উপহাসে ভয় না করি।

দেশে আসিয়া যদিও দূরে থাকিতেন, তবু জননীর স্নেহ ফিরিয়া পাইলেন। কিন্তু কন্যার সঙ্গে আর সম্বন্ধ রহিল না। কন্যাকে তাঁহার নিকট কেহ পাঠাইল না। দূর হইতে একবার দেখিতে চাহিলেও, কন্যার শ্বশুর বা জামাতা কেহ তাহাকে দেখিতে দিল না।

এই অপমানে তাঁর জীবন জ্বলিয়া গিয়াছিল। শুধু কি তাঁরই এই যাতনা! কত ঘরে এই প্রকারে নিষ্ঠুরতার দাহনে কত শত মায়ের প্রাণ জ্বলিয়া যাইতেছে, তার ঠিকানা কোথায়? ধরিয়া বাঁধিয়া নিষ্ঠুর দেশাচারের নামে জাতি বাঁচাইবার জন্য বিবাহ দিয়া কত স্থানে কত কুফল ফলিতেছে, তাহার হিসাব কোথায়?

তিনি স্বামীর প্রণয়ে স্বর্গ-সুখে সুখী হইলেও, আর পুত্র-কন্যা না হওয়ায় মনের দুঃখে ছিলেন। সকল সময়েই তাঁহার মনে হইত যে, তিনি কন্যার প্রতি কর্ত্তব্য পালন করেন নাই, অন্য সন্তান হইতে বঞ্চিত হইয়াছেন। তাই লিখিয়াছেন—

আমি ত স্নেহের ভরে পরশিতে বুকে ধরে
শীতল করিতে চাই হৃদয় আমার।
জীবন ঘটনা বলে, তাহাতেও বাধা পড়ে
শোভিবে না কভু এ শূন্য সংসার?
সংসারের অভিজ্ঞতা বুঝিবার আগে পিতা
রাখিয়াছিলাম দূরে সন্তান আমার,
সে পাপের প্রতিফল এই কি উচিত ফল
দিতেছ জীবনে মম করুণা-আধার!

সেই একমাত্র কন্যা যদি সুখী হইত তাহা হইলে মাতৃবক্ষে এরূপ শেল বিঁধিত না। কন্যা জন্মদুঃখিনী হইল। ঐশ্বর্য্যশালীর পুত্রবধূ হইয়াও কন্যা চিরদিন স্বামীর প্রণয়ে বঞ্চিতা ছিল। কন্যাও চিরকাল পিতার ভালবাসা কিরূপ জানিত না। যখন মিঃ দাস বিলাতে ছিলেন তখন কন্যার জন্ম হয়, কন্যার পঞ্চম বর্ষ বয়ঃক্রম-কালে তিনি দেশে প্রত্যাগত হন। তাহার পঞ্চম বর্ষ বয়ঃক্রম কালে, পিতা মাতা দুজনেই ইংলণ্ডে ফিরিয়া গেল। যখন ফিরিয়া আসেন, সে তখন বিবাহিতা, মাতা গিয়াও দর্শন পান নাই।

তারপর তিনি ও মিঃ দাস যখন সেঞ্চুরী কলেজ স্থাপন করেন, তখন সেই ছেলেদের দেখিয়া তাঁহার মনে হইত যে কি পাপে তাঁর এই দশা হইল, তাঁর গৃহ কলরব-শূন্য হইল!

শিশুহীন ঘরের শূন্যতায় প্রাণে ওই কথাই জাগিয়া উঠিত। শিশুহীন গৃহ বড় নিরানন্দময়, বড় জীবনশূন্য মনে হয়।

তার পরে তিনি অনেকগুলি শোকের আঘাতে কাতর হইয়াছেন। মাতৃশোক, ভ্রাতৃশোক, আর নানা আত্মীয়-বিয়োগে হৃদয়ে অনেক আঘাত পাইয়াছেন ; স্বামীর মুখ চাহিয়া কিন্তু সব সহিয়াছিলেন।

স্বামীর অসুখের সময় তাঁহাকে অনেক কষ্ট পাইতে হইয়াছে। সকল কাজ নিজের হাতে করিয়া পথ্য রাঁধিয়া যে প্রকারে পারিয়াছেন, নিজে সব করিয়াছেন। কিন্তু কিছুতেই স্বামীকে বাঁচাইতে পারিলেন না। তাঁর মত সতী সাধ্বীর এই যে যন্ত্রণা, ইহা বড়ই হৃদয়ভেদী! স্বামীর সঙ্গে সঙ্গে সকল সুখ-সাধ তিনি বিসর্জ্জন দিয়াছেন। স্বামী-কন্যাকে একসঙ্গে হারাইয়া কি যন্ত্রণাই পাইয়াছেন! তিনি বলিয়াছিলেন, একবারও ভাবি নাই যে আবার উঠিতে পারিব। কন্যা শ্বশুরালয়ে নানা প্রকারে নিগৃহীতা হইয়া তাঁহার নিকটে আসিয়াছিলেন, আসিয়াও তিনি জুড়াইতে পারিলেন না। মরণ আসিয়া তাঁহার সকল দুঃখ দূর করিয়া সেই অমৃতধামে লইয়া গেল। স্বামীর উদ্দেশে লিখিয়াছিলেন—

জীবনের সর্ব্বসুখ সংসারের সার
দিবা-রাতি পূর্ণরূপে হৃদয়ে আমার
রয়েছ জীবিত তুমি—আগেতে যেমন
পূজেছি তোমায় নাথ! ভরিয়া জীবন
তোমারি স্মৃতির ধ্যান করিব এখন।

বিধবা হইয়া তিনি সকল প্রকার আরাম ত্যাগ করিয়াছিলেন। তাঁহার শয়ন-কক্ষে তাঁর খাটে কখনো শয়ন করেন নাই, ভূমিতলে শয্যা পাতিয়া শুইতেন। কখনো ভাল দ্রব্য বা ভাল ফল ও মিষ্টান্ন খান নাই ; সব পরিত্যাগ করিয়াছিলেন। আমি তাঁহাকে কতবার বলিয়াছি, এরূপে শরীর থাকিবে কেন? মৃত্যুর বৎসর দুই পূর্ব্ব হইতে তাঁহার মাথা ঘুরিত, কতবার একটু মাখন মিছরী, একটু ডাবের জল খাইতে বলিয়াছি, তিনি হাসিতেন।

ভারত স্ত্রী-মহামণ্ডলের জন্য তিনি কি অশ্রান্ত পরিশ্রম করিয়াছিলেন, কত দীন-দুঃখী বিধবার অন্ন সংস্থানের ব্যবস্থা করিয়াছিলেন। সকল বাটীতেই তাঁর অবারিত দ্বার। সকলেই তাঁহাকে ভালবাসিত। ভারত স্ত্রী-মহামণ্ডলের জন্য যখন শ্রীমতী সরলা দেবী 'সাত ভাই চম্পা'র অভিনয় করান, তখন তাঁহাকে সেজন্য কি রকম খাটিতেই হইয়াছিল। অথচ কখনো কোথাও বাহবা লইবার জন্য তাঁহাকে সম্মুখে দাঁড়াইতে দেখি নাই, সকলের পিছনে লুকাইয়া কাজ করিয়া যাইতেছেন। যেখানে একটু কঠিন হইতে হইবে, সেখানেই আমার নিকট আসিয়া বলিতেন, 'আমার সঙ্গে চলুন।' চারিদিকে কাজ করিয়া ক্লান্ত হইয়া মাঝে মাঝে আমার কাছে আসিতেন, এক পেয়ালা চা আমি প্রস্তুত করিয়া রাখিতাম, কি তৃপ্তি কি আনন্দেই তাহা পান করিতেন। বলিতেন, সব ছাড়িয়াছি, এইটি পারি নাই।

আমার সহিত শেষ-দেখা তাঁর মৃত্যুর কয়েক মাস পূর্ব্বে। জুলাই মাসে আমি পৃষ্ঠে Curbuncle লইয়া ডাঃ মিত্রের বাড়ীতে কর্ণওয়ালিস ষ্ট্রীটে শয্যাগত ছিলাম, সেই সময় দুইদিন আমায় দেখিতে আসিয়াছিলেন। তখন কি জানিতাম যে সেই শেষ দেখা! তাঁহার মৃত্যু হয় ১৯১৯ সালের ২৭শে ফেব্রুয়ারি তারিখে।

তিনি এত লেখাপড়া জানিতেন, কেহ তাহা বুঝিতেও পারিত না। আট বৎসর একাদিক্রমে বিলাতে ছিলেন, তবু তাঁর কোন পরিবর্ত্তন দেখি নাই। ভাসুর ও বড় যাঁকে যথেষ্ট মানিয়া চলিতেন। কি সেবাই করিতেন! সেবা যেন তাঁর জীবনের প্রধান কাজ ছিল। কত কাজই তিনি করিতেন, কখনো ক্লান্তি বোধ করিতেন না। অতিরিক্ত পরিশ্রমে ও অল্পাহারেই তাঁহার শরীর ভাঙ্গিয়া গিয়াছিল।

বাঙলার এ দুর্দ্দিনে কৃষ্ণভাবিনীর মত একজন সেবাপরায়ণা কর্ম্মশীলা নারীকে হারাইয়া আমরা যে কতখানি হীনবল হইয়াছি, তাহা ভাষায় প্রকাশ হয় না।

*সরোজকুমারী দেবী*[৩৪]

*ভারতী, অগ্রহায়ণ ১৩২৯*

## স্বর্গীয়া কৃষ্ণভাবিনী দাস *

এ বৈচিত্র্যময় সংসারে মানব নিত্য আসে নিত্য যায়, বিশ্বেশ্বরের নিত্যলীলায় নরনারীর জন্ম-মৃত্যু চন্দ্র-সূর্য্যের উদয়াস্তের মতই সংঘটিত হয়, কিন্তু কখন্ কে আসে আর কেবা যায়, কে তাহার সংবাদ লয়? কে বা কাহাকে সঙ্গে রাখে? শিশু, বৃদ্ধ নরনারী নীরবে আসে, নীরবেই চলিয়া যায়; আপন ঘরে নিতান্ত আপনার জন ছাড়া সে সংবাদ বড় কেহ রাখে না। কিন্তু এই চিরন্তন নিয়মের ব্যতিক্রম করিয়া সৃষ্টিকাল হইতে এখন পর্য্যন্ত মাঝে মাঝে এমন এক-একজনের আবির্ভাব হয়, যাঁহাদের কেহ পর ভাবিতে পারে না, যাঁহাদের জীবন জগতের সম্মুখে এমন এক আদর্শ রাখিয়া যায় যাহা অনেককেই আদর্শ-জীবন গঠন করিবার জন্য উদ্বুদ্ধ করে, যাঁহাদের কৃতকার্য্যের ও দত্ত উপদেশের ফলে মানব-জীবনের কত না উন্নতির পথ মুক্ত হয়, জগতের কত কল্যাণ সাধিত হয়, এবং যাঁহাদের বিয়োগ-দুঃখ আত্মপরনির্ব্বিশেষে সকলের প্রাণকেই ব্যথিত, শোকার্ত্ত করে। দিনের পর দিন বৎসরের পর বৎসর অতীত হইলেও, যখনই সে পূতস্মৃতি মনের মধ্যে উদয় হয়, সারাচিত্ত মথিত করিয়া একটা 'হায়' 'হায়' ধ্বনি উঠে; অন্তরে এ প্রশ্ন উঠে—হায়, কেন সে-জীবন দীর্ঘ হইল না। এমনই একটি দিব্য আত্মা ছিলেন পূতশীলা স্বর্গীয়া কৃষ্ণভাবিনী দাস। তাঁহার বিয়োগে আজ নরনারীর চিত্ত ব্যথিত, তাঁহার অদর্শনে নারীসমাজ হইতে সেই 'হায়' 'হায়' ধ্বনি উত্থিত হইয়াছে।

তাঁহাকে পাইবার ও জানিবার সৌভাগ্য আমার বেশী দিন হয় নাই; কিন্তু যতটুকু জানিয়াছি, তাঁহার মুখে অন্তরের যে-ছবি দেখিয়াছি, অল্পদিনের স্বল্প সময়ের আলাপে যতটুকু বুঝিবার সুযোগ পাইয়াছি, তাহাতেই তাঁহাকে নারীরূপে দেবী বলিয়াই জানিয়াছি ও আজ পর্য্যন্ত অন্তরের শ্রদ্ধা অর্পণ করিয়া আসিতেছি।

তাঁহার সহিত আমার পরিচয়, তাঁহার শেষ জীবনে। শেষ দশ বৎসরের বৈধব্য-দশায়

---

* মেরী কার্পেন্টার হলে কৃষ্ণভাবিনী স্মৃতি-উপলক্ষে মহিলাসভায় পঠিত।

তাঁহার তপস্বিনী-জীবনের কতক বিবরণ শুনিয়াছি, কিছু কিছু পরিচয়ও পাইয়াছি। গৃহে, শিক্ষাগারে, স্ত্রীমহামণ্ডলের কর্ম্মে, অনাথ বালক-বালিকা ও নিরাশ্রয় নারী-সমাজে তাঁহার অক্লান্ত নিঃস্বার্থ সেবাব্রত দেখিয়াছি। যখনই তাঁহার পত্র পাইয়াছি অথবা তাঁহার সহিত সাক্ষাৎ করিতে গিয়াছি, তাঁহার অপার স্নেহাদরে ধন্য হইয়াছি, মধুর আলাপে তৃপ্ত ও উপকৃত হইয়াছি ; আর সেই প্রতিভাময়ীর পবিত্র ও মহনীয় জীবনের চিত্র হৃদয়ে অঙ্কিত করিয়া হাসিতে-হাসিতে গৃহে ফিরিয়াছি। কিন্তু হায়, সেদিন তাঁহার চির-বিশ্রামের দিন তাঁহার আশ্রমস্থ এক বাল-বিধবার পত্রে—কয়দিন হইতে তিনি অসুস্থ এবং আমাকে দেখিতে চাহিয়াছেন—এই সংবাদ পাইয়াই তাঁহাকে দেখিতে গিয়া বহু মাতৃহীনা ও বালবিধবার বুকফাটা আর্ত্তনাদ এবং চতুর্দ্দিকে 'হায়' 'হায়' রব শুনিতে শুনিতে, চোখের জলে ভাসিয়া শূন্য হৃদয়ে গৃহে ফিরিয়াছি। ইহার ঠিক দশদিন পূর্ব্বে যখন তাঁহার সহিত আমার শেষ সাক্ষাৎ হয়, সেদিন তিনি সম্পূর্ণ সুস্থ দেহ-মনে আমাকে স্ত্রীমহামণ্ডল এবং স্ত্রীশিক্ষাবিস্তার সম্বন্ধেও অনেক কথা বলেন এবং আমায় তাঁহার স্বর্গগতা কন্যা তিলোত্তমার "আক্ষেপ"[৩৫] নামক পদ্যগ্রন্থ দেন। আর একদিন আসিতে প্রতিশ্রুত হইযা, সেদিন যখন তাঁহার নিকট হইতে বিদায় লই, তখন আমার কি তাঁহার নিজেরও মনে সন্দেহের উদয় হয় নাই যে এই দেখাই শেষ দেখা, আর ক'দিন পরেই তাঁহাকে সমুদয় অপূর্ণ আশা, অসমাপ্ত কর্ম্ম ফেলিযা সহসা চলিয়া যাইতে হইবে!

নাবীর কল্যাণব্রতে, নিরুপায় বালকবালিকার উপায়-বিধানে বঙ্গজননী কৃষ্ণভাবিনী সমাজের কোন্ স্থান পূর্ণ করিয়াছিলেন, তাঁহার আত্মগোপনের প্রবৃত্তি তাহা সাধারণকে জানিতে দেয় নাই। জীবিতকালে অতি সন্তর্পণে সকল কর্ম্মের পশ্চাতে যিনি আপনাকে লুকাইয়া রাখিতে পারিয়াছিলেন, সমাজও যাঁহার নীরব সেবা গ্রহণ করিয়া তাঁহাকে ভুলিয়াছিলেন, আজ তাঁহার অভাবই তাঁহাকে আর লুকাইয়া রাখিতে পারিতেছে না। সেই আত্মপ্রকাশে সঙ্কুচিতা নিঃস্বার্থ হিতকারিণীকে হারাইয়াই নারীজগৎ তাহার সন্ধান পাইয়াছেন, সেই স্বর্গবাসিনীর পূতস্মৃতি সমাজ হৃদয়ে ধরিয়া রাখিবার জন্য সজাগ হইয়াছেন। যদি আমরা তাঁহাকে প্রকৃত ভালবাসিয়া থাকি, অন্তরের সহিত শ্রদ্ধা করি, তাঁহার বিয়োগে যথার্থ প্রাণে ব্যথা পাই, তাহা হইলে শুধু কথায় নহে, কাগজে নহে, কাজে তাহা প্রকাশ করিব, তাঁহার প্রদর্শিত পথে চলিতে চেষ্টা করিব, অন্যের জন্য সেই পথ মুক্ত ও সুগম করিয়া দিব, তাঁহার প্রবর্ত্তিত ব্রত আমরা উদ্‌যাপন করিব বা এতটা অগ্রসর করিয়া দিয়া যাইব যে ভবিষ্যৎ নারী-সমাজ তাঁহারই সাধনা করিয়া সিদ্ধিলাভ করিতে পারিবে। তাঁহার পূতস্মৃতি রক্ষা-কল্পে তাঁহারই প্রিয় কর্ম্ম সাধনোদ্দেশে নীরব কর্ম্মীর দল পুষ্ট করিবে।

তিনি ছিলেন নীরব কর্ম্মী। নারী-জন-হিতকর সকল কাজে তাঁহার যোগ ছিল ও ভারত-স্ত্রীমহামণ্ডলের তিনি প্রধান কর্ম্মী ও প্রাণস্বরূপা ছিলেন কিন্তু আপনাকে জাহির করিতে কখন তাঁহাকে দেখা যায় নাই। ভাব-প্রকাশের শক্তি ও মধুর ভাবে গুছাইয়া বলিবার ও লিখিবার ভাষা তাঁহার ভাল রকমই ছিল কিন্তু সভা-সমিতিতে বক্তৃতা করিতে তাঁহাকে বড় কখনও দেখা যায় নাই। তিনি সুযুক্তিপূর্ণ সুন্দর ইংরাজীতে অনর্গল কথা কহিতে পারিতেন কিন্তু নিতান্ত প্রয়োজনস্থল ব্যতীত কখন তাহার আশ্রয় লইতেন না। জীবনে তাঁহার স্কুল-

কলেজের শিক্ষা লাভ করিবার সুযোগ না ঘটা এবং উচ্চশিক্ষার পরিচায়ক বিশ্ববিদ্যালয়ের উপাধির ছাপ তাঁহার নামের পার্শ্বে না থাকা সত্ত্বেও তিনি প্রকৃতই বিদ্যাবতী ছিলেন, তিনি বিশ্ববিদ্যালয়ের পরীক্ষক ও গ্রন্থ-লেখিকা ছিলেন। কিন্তু এমনই গর্ব্বহীন অনাড়ম্বর সংযত-জীবন তাঁহার ছিল যে তাঁহাকে বিলাত-ফেরত বিদুষী বলিয়া ধরা যাইত না। তাঁহার কথা-বার্ত্তা ও বেশভূষার মধ্যেও যথেষ্ট সংযমের পরিচয় পাওয়া যাইত।

তিনি জন্মার্জ্জিত যে সকল সদ্‌গুণ লইয়া ১০ বৎসর বয়সে শ্বশুরালয়ে পদার্পণ করিয়াছিলেন তৎসমুদয় উচ্চ শিক্ষিত, চরিত্রবলে বলীয়ান্ প্রতিভাসম্পন্ন আজন্ম-শিক্ষক (Born teacher) স্বামীর যত্নে ও কৃতিত্বগুণে বিকাশ ও উৎকর্ষ লাভ করিয়াছিল এবং তেত্রিশ বৎসরের সাধনার ফলে যে জীবন গঠিত হইয়াছিল, তাহা শেষ জীবনে নারীজগতের মঙ্গল উদ্দেশ্যে উৎসর্গীকৃত হইয়া আত্ম-ত্যাগের মহিমায় চির সমুজ্জ্বল হইয়া রহিল। হিন্দু গৃহ-বধূর বাঞ্ছিত ও চির প্রশংসিত গুণগুলির সহিত প্রতীচ্য শিক্ষিতা মহিলার কয়েকটি দুর্লভ গুণ তাঁহাতে আশ্রয় করিয়াছিল এবং তাহাতে তাঁহার জীবন এমন ভাবে গঠিত হইয়াছিল, যাহার স্বরূপ এদেশে বিরল। কিন্তু তাঁহাকে ভালরূপে জানিতে হইলে তাঁহার স্বামীর জীবনী অধ্যয়ন করিতে হয়, কারণ তিনি ছিলেন তাঁহার স্বামী-হৃদয়ের প্রতিচ্ছায়া, তাঁহার প্রকৃত সহধর্ম্মিণী। সে জীবন মিষ্টার দাস নিজেই লিখিয়া গিয়াছেন। সে আত্মচরিত "পাগলের কথা",[৩৬] অকপট হৃদয়ের অভিব্যক্তি, সুখপাঠ্য ও শিক্ষাবিধায়ক। তাহা হইতে আমরা জানিতে পারি দম্পতি প্রথম বয়সে একবার নৌকা করিয়া কলিকাতা আসিতেছিলেন, নদীবক্ষে স্বামীর সাদর প্রশ্নের উত্তরে তিনি বলিয়াছিলেন—"কি বিপদে কি সম্পদে আমি তোমার চির-সহচরী থাকিব।" সাধ্বী কৃষ্ণভাবিনী কখনও তাহার অন্যথা করেন নাই।

জননীর মৃত্যুর পর মিঃ দাস একবার ভগ্নস্বাস্থ্য হইতে থাকায় চিকিৎসক সমুদ্র-বায়ু সেবনের ব্যবস্থা দেন, কিন্তু তাঁহার পিতা তাহাতে মনোযোগী না হওয়ায়, তিনিও উৎসাহ প্রকাশ করেন নাই। কিন্তু পত্নী কৃষ্ণভাবিনী এই সময় তাঁহাকে বিলাত যাইবার জন্য উৎসাহ দিতে থাকেন এবং সেই ব্যয় নির্ব্বাহের জন্য আপন অলঙ্কার বিক্রয় করিয়া অর্থ দিতে বিশেষ আগ্রহান্বিতা হইয়া, সসঙ্কোচে স্বামীর নিকট নিজের মনোভাব প্রকাশ করেন। এই ঘটনাটি মিঃ দাসের আত্মজীবনীতে বিস্তৃত ভাবে লেখা হইয়াছে এবং এই সূত্রেই তিনি লিখিয়াছেন—

> "আমার মতে যে স্বামীর নিজ স্ত্রীর সঙ্গে এক মন, এক প্রাণ ও একাত্মা না হয়, তারা প্রণয়ী হ'লেও দম্পতি নামের অধিকারী নয়। যে স্ত্রী-পুরুষের মধ্যে শারীরিক সম্বন্ধের সঙ্গে মানসিক ও আধ্যাত্মিক মিলন না হয়, তারা যথার্থ প্রেমিক হ'তে পারে না।"

যাহা হউক, ইহার কিছুদিন পরে মিঃ দাসের পিতা তাঁহাকে সিবিলিয়ান বা ব্যারিষ্টার হইয়া আসিতে বিলাত পাঠাইয়া দেন। প্রথমবার যখন তিনি বিলাত যান তখন তাঁহার দুটি সন্তান নিতান্ত শিশু। যাত্রাকালে মনে হইয়াছিল, তাঁহার অনুপস্থিতিতে তাঁহার পত্নী ও শিশু দুটির ভরণপোষণের জন্য পিতার কোন যত্ন বা অর্থব্যয়ের ত্রুটি হইবে না বটে, কিন্তু কোনরূপ বিপদে পড়িলে কৃষ্ণভাবিনীকে মানসিক সান্ত্বনা ও বল কে দিবে? আবার তখনই এই ভাবিয়া নিশ্চিন্ত হইলেন যে "বয়স অল্প হইলেও তাহাকে যেরূপ সব কাজে ঈশ্বরের

প্রতি নির্ভর করিতে দেখিয়াছি তাহাতে নিশ্চয় তিনিই তাহাকে শক্তি দিবেন।"

হইয়াছিলও তাহাই। তিনি বিলাত প্রবাসে থাকিতে তাঁহার কন্যাটি জননীর কোল শূন্য করিয়া যায়। অবশ্য এই প্রথম শোকে জননী-হৃদয় নিতান্ত কাতর হইয়াছিল কিন্তু তাঁহার উপর স্বামীর উপদেশ কতদূর এবং কত শীঘ্র কার্য্যকরী হইত—স্বামীর উপদেশ ও সান্ত্বনাপ্রদ পত্রের উত্তরে তিনি যাহা লিখিয়াছিলেন তাহা হইতেই তাহা বুঝা যায়,—

"কাজ মানব-জীবনে সকল অবস্থায় ও সকল সময়ে ঔষধের ন্যায়, উহা দ্বারা কত দুর্ব্বল-হৃদয় সবল হয়, কত নিরাশ-অন্তরে আশা আসে, কত দগ্ধ-প্রাণে সান্ত্বনা আনে।"

তিনি সন্তানশোক ভুলিবার জন্য কাজের মধ্যে আপনাকে ডুবাইয়া দিয়াছিলেন এবং স্বামীর উপযুক্ত স্ত্রী হইবার আশায় সাধ্যমত বিদ্যা ও জ্ঞানার্জ্জনে মন সমর্পণ করিয়াছিলেন। বিলাত যাইবার পূর্ব্বে স্বামীর নিকট তিনি কিছু কিছু ইংরেজী ভাষাও শিক্ষা করিয়াছিলেন। পরবর্ত্তী কালেও তিনি এই কাজের মধ্যে ডুবিয়া থাকিয়াই প্রিয়তম পতি ও কন্যারত্নের দুঃসহ শোক সহনীয় করিয়া লইয়াছিলেন।

পিতার পীড়ার সংবাদে মিঃ দাস ১৮৮২ খৃষ্টাব্দে প্রায় ছয় বৎসর ইংলণ্ড বাসের পর দেশে আসেন এবং পাঁচ মাস পরে পুনরায় সস্ত্রীক বিলাত যাত্রা করেন। মিঃ দাস তথায় ভারতবাসী সিবিলিয়ানদের ভাষা শিক্ষা দিবার জন্য তিনটি কলেজে অধ্যাপকতা করিতে থাকেন এবং বিলাতের শ্রেষ্ঠ সংবাদপত্র ও সাময়িক পত্রাদিতে বৈদিক ও প্রাচীন কাব্য, সাহিত্য, দর্শন, ব্যবহার ও চিকিৎসা শাস্ত্র, ব্যাকরণ, কোষ, অলঙ্কার, গণিত, জ্যোতিষ ও কলাবিদ্যা বিষয়ক বহু গবেষণাপূর্ণ বিবিধ প্রবন্ধাবলী প্রকাশ করেন। তাঁহার রচনা আলোচনা করিয়া বিলাতের বিখ্যাত 'এথিনীয়াম' পত্র-সম্পাদক লিখিয়াছিলেন—

"মি দাস জন্মে হিন্দু, শিক্ষায় ইংরেজ এবং উভয়েরই গৌরবস্থল। তাঁহার অবাধ-গতি স্বচ্ছ-সুন্দর ইংরেজীর রসমাধুর্য্য প্রভূত আনন্দ দান করে, তাঁহার অন্তরের হিন্দুত্ব ও স্বদেশ-প্রেম তাঁহার লেখার মধ্যে ফুটিয়া উঠে।"

কেহ কেহ তাঁহাকে চিনিয়াছিলেন কিন্তু সাধারণে তাঁহাকে বিলাত-ফেরত সুশিক্ষকের অধিক কিছু বলিয়া জানিতেন না। তাঁহার মধ্যমাগ্রজ তাই লিখিয়াছেন—"তিনি এরূপ আত্মগোপন করিয়া থাকিতেন যে, আমরা তাঁর অতি আত্মীয় হইয়াও তাঁহাকে চিনিতে পারি নাই। দেবেন্দ্রনাথ জীবনে কখনও আত্মপ্রকাশ করেন নাই। যে কোন বিষয়েই হোক্ তিনি কোনরূপ বাহ্যিক আড়ম্বর ও বিলাসিতাকে ঘৃণা করিতেন।"

স্বামীর চরিত্রের এই সকল বিশেষত্বও দেবী কৃষ্ণভাবিনীর চরিত্রে প্রতিভাত হইয়াছিল। তাঁহার জীবন আলোচনা করিলে জানিতে পারি, কলিকাতার স্বনামখ্যাত ধনী স্বর্গীয় শ্রীনাথ দাসের পুত্রবধূ হইয়া স্বামীগৃহে সকল ভোগৈশ্বর্য্যের মধ্যে থাকিয়াও তিনি আজীবন সংযত জীবনযাপন করিয়া গিয়াছেন, বেশভূষার আড়ম্বর তাঁহার ছিলই না, বিলাস তাঁহাকে স্পর্শ করে নাই এবং অন্যের হিতকল্পে অর্থব্যয়ে তাঁহার যথেষ্ট উৎসাহ ছিল কিন্তু স্বীয় জীবনযাত্রা নির্ব্বাহের ব্যয় তিনি ১৫৲ টাকার মধ্যেই নির্দ্ধারিত রাখিয়াছিলেন, গমনাগমনকালে গাড়ী-পাল্কীতে অর্থব্যয় না করিয়া প্রায় পদব্রজেই যাতায়াত করিতেন।

শিক্ষাবস্থায় তাঁহার স্বামী লণ্ডনের যে ব্রিটিশ মিউজিয়মের পাঠাগারে গ্রন্থসাগরমধ্যে আকণ্ঠ নিমজ্জিত থাকিতেন, ছয় বৎসর পরে সেই গ্রন্থাগারেই তিনিও দীর্ঘ ৮/৯ বৎসর

ধরিয়া তাঁহার অফুরন্ত জ্ঞান-পিপাসার কথঞ্চিৎ নিবৃত্তি করিয়াছিলেন। স্বামীর ১৪ বৎসরের এবং পত্নীর ৮/৯ বৎসরের সাধনায় সিদ্ধিলাভ করিয়া দম্পতি দেশে ফিরিয়া অধ্যয়ন ও অধ্যাপনা কার্য্যে আত্মনিয়োগ করিলেন। তখন হইতে সুশিক্ষিতা স্ত্রী প্রকৃত সহধর্ম্মিণীর কর্ত্তব্য পালনে স্বামীর সহায় হন। এমনই গুরুর শিষ্যা হইতে পারিয়াছিলেন বলিয়াই না আজ হিন্দু-গৃহবধূ স্বর্গীয়া কৃষ্ণভাবিনীকে নারীজগতে যুগান্তর আনয়ন কার্য্যে পাওয়া গিয়াছিল।

শ্রদ্ধেয়া শ্রীযুক্তা হেমলতা দেবী এই দিব্য-আত্মার তিরোধানে লিখিয়াছিলেন—

"সেই নির্ম্মল আত্মা আজ পরম আত্মার সহিত সম্মিলিত হইয়া চির-আনন্দ লাভ করিয়াছে, কিন্তু যাইবার সময় এই পরাধীন দেশের ললাটে যে মুক্ত-চিত্ততার দিব্য আলোক সে জ্বালিয়া গিয়াছে সে আলোক আর কখনো নির্ব্বাপিত হইবে না। সর্ব্বপ্রকার কুসংস্কার-বর্জ্জিত অন্তঃকরণ, সাম্প্রদায়িক গণ্ডীর বন্ধনরহিত মন, স্পৃহাশূন্য, আকাঙ্ক্ষাশূন্য নিষ্কপট চিত্ত, দ্বিধাশূন্যভাবে লোকহিতে রত আত্মা, সর্ব্বজনপরিচিতা কৃষ্ণভাবিনী দাস আজ নিরাশ্রয়া অনাথা দুঃখিনী নারীগণকে কাঁদাইয়া ইহসংসার ছাড়িয়া চলিয়া গিয়াছেন। কলিকাতা মহানগরীর দ্বারে দ্বারে আর কেহ তাঁহাকে ফিরিতে দেখিবে না, কিন্তু যে পথ তিনি দেখাইয়া গিয়াছেন তাহা হইতে নারীজগত আর কখনো ভ্রষ্ট হইবে না। দেশের সমস্ত নারীগণের সম্মুখে আজ ধ্রুবতারা জ্বলিয়াছে, সে তারা আর কেহ নহে, স্বর্গীয়া কৃষ্ণভাবিনী দাস।"

—এই উক্তি প্রতি বর্ণে বর্ণে সত্য আমরা সকলেই তাহা অনুভব করিতেছি।

কৃষ্ণভাবিনী ১০ বৎসরকাল বৈধব্য-জীবন যাপন করিয়া ১৩২৫ বঙ্গাব্দের ফাল্গুনে নশ্বর দেহ ত্যাগ করেন। পতি-বিয়োগের পর তাঁহার শেষ জীবনের অবলম্বন-স্বরূপ সংসার-তাপ-দগ্ধা একমাত্র কন্যাকেও হারাইতে হয়, বজ্রের উপর এই দারুণ বজ্রাঘাতেও কিন্তু তিনি ভাঙ্গিয়া পড়েন নাই। কন্যাহারা সর্ব্বস্বহারা তখন শোকের ভিতর দিয়াই তাঁহার হৃদয়-দেবতার উপদেশ অনুসরণ করিয়া বিশ্বশিশুর জননীরূপে স্বীয় কর্ম্মক্ষেত্রে অবতরণ করেন।

প্রবাসীর সম্পাদক মহাশয় তাই বলিয়াছিলেন—

"শোকের আগুনে পুড়িয়া তাঁহার অন্তরস্থিত তপস্বিনী মাতৃমূর্ত্তি নির্ম্মল আভায় লোকচক্ষুর গোচর হয়। বহু অনাথ বালকবালিকা, বহু বিপথগামিনী নারী, বহু অজ্ঞ অন্তঃপুরিকা এই তপস্বিনী লোকমাতার স্নেহ-প্রণোদিত সেবা পাইয়া ধন্য হইয়াছে।"

এই পুণ্যস্মৃতি-বাসরে যাঁহার একখানি শুভ্র থান পরা, ঘোমটায় মাথা ঢাকা, নগ্ন পদ, স্নিগ্ধ জ্যোতিঃমালা পবিত্র মাতৃমূর্ত্তি আজ আবার মানস-নয়নে উজ্জ্বল হইয়া উঠিয়াছে, তাঁহার উদ্দেশে ভক্তি ও শ্রদ্ধাভরে প্রণাম করি এবং ভগবৎ চরণে প্রার্থনা করি, যিনি জীবনের শেষ পর্য্যন্ত নিঃস্বার্থ সেবাপরায়ণতা, পরার্থে আত্মত্যাগ ও আত্মোৎসর্গ বঙ্গনারীতে সম্ভব ইহা স্বীয় জীবনে দেখাইয়া বঙ্গনারী-সমাজকে গৌরবান্বিত করিয়া গিয়াছেন, প্রতি নরনারী-হৃদয়ে তাঁহার স্মৃতি জাগরূক থাকুক এবং প্রতি নারীপ্রতিষ্ঠানে প্রত্যেক কর্ম্মীর জীবনের দ্বারা সেই তপস্বিনী কৃষ্ণভাবিনীর নাম অমরত্ব লাভ করুক।

*শ্রীচারুবালা সরকার*

*প্রবাসী, কার্ত্তিক ১৩৩৩*

# সাময়িক সাহিত্য সমালোচনা

সাহিত্য। দ্বিতীয় ভাগ। আশ্বিন।... "শিক্ষিতা নারী" প্রবন্ধে শ্রীমতী কৃষ্ণভাবিনী বিস্তর গবেষণা প্রকাশ করিয়াছেন। কিন্তু আমাদের বিবেচনায় নারীদের অর্থোপার্জ্জনশক্তির দৃষ্টান্তস্বরূপে মার্কিন স্ত্রীডাক্তার, স্ত্রীঅ্যাটর্নি এবং ইংরাজ স্ত্রীগ্রন্থকারদিগের আয়ের আলোচনা করা নিষ্ফল। বড় বড় ধনের অঙ্ক দেখাইয়া আমাদিগকে মিথ্যা প্রলোভিত করা হয় মাত্র। জর্জ্জ এলিয়ট্ তাঁহার প্রথম গ্রন্থ বিক্রয় করিয়া লক্ষ টাকা মূল্য পাইয়াছিলেন। যদি নাও পাইতেন তাহাতে তাঁহার গৌরবের হানি হইত না। এমন দৃষ্টান্ত শুনা গিয়াছে অনেক পুরুষ গ্রন্থকার তাঁহাদের জগদ্বিখ্যাত গ্রন্থ নিতান্ত যৎসামান্য মূল্যে বিক্রয় করিয়াছেন। দ্বিতীয় কথা এই, পুরুষের কর্ম্মক্ষেত্রে প্রবেশ করিয়া অর্থোপার্জ্জন স্ত্রীলোকের কার্য্য নহে। যদি দুর্ভাগ্যক্রমে কোন স্ত্রীলোককে বাধ্য হইয়া স্বয়ং উপার্জ্জনে প্রবৃত্ত হইতে হয় তবে তাঁহাকে দোষ দেওয়া বা বাধা দেওয়া উচিত হয় না স্বীকার করি—কিন্তু সংসার রক্ষা করিতে হইলে সাধারণ স্ত্রীলোককে স্ত্রী এবং জননী হইতেই হইবে। সর্ব্বদেশে এবং সর্ব্বকালেই স্ত্রীলোক যে পুরুষের সমান শিক্ষা লাভে বঞ্চিত হইয়াছেন অবশ্যই তাহার একটা প্রাকৃতিক কারণ আছে। মানুষের প্রথম শিক্ষা বিদ্যালয়ে নহে, বহির্জগতে, কর্ম্মক্ষেত্রে। গর্ভধারণ এবং সন্তানপালনে অবশ্য নিযুক্ত হইয়া স্ত্রীলোক চিরকাল এবং সর্ব্বত্র সেই শিক্ষার বহুল পরিমাণে বঞ্চিত হইয়াছে। তাহা ছাড়া এই জননীকর্ত্তব্যের উপযোগী হইবার অনুরোধে তাঁহাদের শারীরিক প্রকৃতিও ভিন্নতা প্রাপ্ত হইয়াছে। এই ভিন্নতাই যে স্ত্রীপুরুষের বর্ত্তমান অবস্থাপার্থক্যের মূল প্রাকৃতিক কারণ তাহাতে আর সন্দেহ নাই। যাহা হউক, এক্ষণে সভ্য সমাজের অবস্থা অনেক পরিমাণে নূতন আকার ধারণ করিয়াছে। প্রথমতঃ, এককালে মানুষকে যাহা দায়ে পড়িয়া প্রকৃতির সহিত সংগ্রাম করিয়া শিক্ষা করিতে হইত, এখন তাহার অধিকাংশ বিনা বিপদ ও চেষ্টায় বিদ্যালয়ে পাওয়া যায়। দ্বিতীয়তঃ অবিশ্রাম যুদ্ধবিগ্রহ প্রভৃতি নিবারিত হইয়া স্ত্রীপুরুষের মধ্যে ক্রমশঃ প্রকৃতির সামঞ্জস্য হইয়া আসিতেছে। কিন্তু সভ্যতার একটি লক্ষণ এই, উত্তরোত্তর কর্ত্তব্যের ভাগ। কুঁড়ি যত ফুটিতে থাকে তাহার প্রত্যেক দল ততই স্বতন্ত্র হইয়া আসে। সভ্যতার উন্নতি অনুসারে স্ত্রীলোকের কর্ত্তব্যও বাড়িয়া উঠিয়া তাহাকে পুরুষ হইতে পৃথক্ করিতে থাকিবে। অনেক পশু জন্মদান করিয়াই জননীকর্ত্তব্য হইতে অব্যাহতি পায়। কিন্তু মনুষ্যমাতা বহুকাল সন্তানভার ত্যাগ করিতে পারেন না। অসভ্য অবস্থায় সন্তানের প্রতি মাতার কর্ত্তব্য অপেক্ষাকৃত লঘু ও ক্ষণস্থায়ী। যত সভ্যতা বাড়িতে থাকে, যতই মানুষের সম্পূর্ণতা পরিস্ফুট হইতে থাকে, ততই "মানুষ করা" কাজটা গুরুতর হইয়া উঠে। প্রথমে যাহা বিনা শিক্ষায় সম্পন্ন হইতে পারিত এখন তাহাতে বিশেষ শিক্ষার আবশ্যক করে।

অতএব মানুষ যতই উন্নত হইয়া উঠিতে থাকে মাতার কর্ত্তব্য ততই গৌরবজনক ও শিক্ষাসাধ্য হইয়া উঠে। তাহার পর, যিনি জননী হইয়াছেন, জননীর স্নেহ, জননীর সেবাপরায়ণতা, জননীর শিক্ষা বিশেষ করিয়া লাভ করিয়াছেন, তিনি কি সন্তান যোগ্য হইবামাত্র সে গুলি বাক্সয় তুলিয়া রাখিয়া নিশ্চিন্ত হইতে পারেন! তাঁহার সেই সমস্ত শিক্ষা তাঁহার সেই সমস্ত কোমল প্রবৃত্তির নিয়ত চর্চ্চা ব্যতীত তিনি কি চরিতার্থতা লাভ করিতে পারেন? এই জন্য তিনি স্বতই তাঁহার স্বামী ও পরিবারের জননীপদ গ্রহণ করেন—ইহা তাঁহার জীবনের স্বাভাবিক গতি। এবং তাঁহার কন্যাও সেই জননীর গুণ প্রাপ্ত হয়, এবং নিঃসন্তান হইলেও হৃদয়ের গুণে তাঁহার সন্তানের অভাব থাকে না। প্রকৃতিই রমণীকে বিশেষ কার্য্যভার ও তদনুরূপ প্রবৃত্তি দিয়া গৃহবাসিনী করিয়াছেন পুরুষের সার্ব্বভৌমিক স্বার্থপরতা এবং উৎপীড়ন নহে—অতএব বাহিরের কর্ম্ম দিলে তিনি সুখীও হইবেন না, সফলও হইবেন না। দেনা পাওনা, কেনাবেচা নিষ্ঠুর কাজ। সে কাজে যাহারা কৃতকার্য্যতা লাভ করিতে চাহে তাহারা কেহ কাহাকেও রেয়াৎ করে না। পরস্পরকে নানা উপায়ে অতিক্রম করিয়া নিজের স্বার্থটুকুকে রক্ষা করা ব্যবসা, বিজ্‌নেস্। এই জন্য কার্য্যক্ষেত্রে সহৃদয়তা অধিকাংশ স্থলে হাস্যাস্পদ এবং বেশিদিন টিকিতেও পারে না। যিনি প্রকৃতির নির্দেশানুসারে সংসারের মা হইয়া জন্মগ্রহণ করেন তিনি যে শিক্ষা লাভ করিবেন তাহা বিক্রয় করিবার জন্য নহে, বিতরণ করিবার জন্য। অতএব আমেরিকায় যে দোকানদারী আরম্ভ হইয়াছে সে কথা না উত্থাপন করাই ভাল, তাহার ফলাফল এখনও পরীক্ষা হয় নাই।

তবে একথা সহস্রবার করিয়া বলিতে হইবে, মানুষকে "মানুষ করিয়া" তুলিতে শিক্ষার আবশ্যক। সেও যে কেবল সামান্য ছিটেফোঁটা মাত্র তাহা নহে, রীতিমত শিক্ষা। অবশ্য মানুষকে কেরাণী করিয়া তুলিতে বেশি শিক্ষা চাই না, স্তনদানের পালা সাঙ্গ করিয়া পাঠশালায় ছাড়িয়া দিলেই চলে ; দোকানদার করিতে হইলেও প্রায় তদ্রূপ। কিন্তু আমরা সচরাচর মনে করিত মানুষ হইয়া তেমন লাভ নাই, সুদে পোষায় না, যেমন তেমন করিয়া আপিসে প্রবেশ করিতে পারিলেই জীবনের কৃতার্থতা ; অতএব মেয়েদের শিক্ষা দিবার আবশ্যক নাই, তাহারা স্তনদান এবং রান্না বাড়্‌না করুক, আমরা সে কাজগুলাকে আধ্যাত্মিক আখ্যা দিয়া তাহাদিগকে সান্ত্বনা দিব এবং শিক্ষা স্বাস্থ্য ও সুখ সম্মানের পরিবর্ত্তে দেবী উপাধি দিয়া তাহাদিগকে বিনামূল্যে ক্রয় করিয়া রাখিব।

*অস্বাক্ষরিত*

*সাধনা, অগ্রহায়ণ ১২৯৮*

# 'শিক্ষিতা নারী'র প্রতিবাদের উত্তর

প্রথম সংখ্যা 'সাধনায়' 'শিক্ষিতা নারী'—সম্বন্ধে যে দু চারিটি কথা আছে, তাহা পড়িলে বোধ হয় যে, সমালোচক মনোযোগের সহিত উক্ত প্রবন্ধটি পড়েন নাই, কিম্বা তিনি উহার মর্ম্ম ভুল বুঝিয়াছেন। কেন না, আমি উহাতে বরাবরই ইহা দেখাইবার চেষ্টা করিয়াছি ও এক স্থলে লিখিয়াছি যে,—'ঈশ্বর যে অভিপ্রায়ে জগতে স্ত্রীজাতির সৃষ্টি করিয়াছেন, হাজার লেখাপড়া শিখিলেও তাহারা কখনও পরমেশ্বরের সে উদ্দেশ্যের বিপরীত দিকে যাইতে চাহে না।' অন্য স্থলে—'ইহাও কোন বুদ্ধিমান ব্যক্তি অস্বীকার করিতে পারিবেন না যে, স্ত্রীলোকের নম্রতা, সরলতা, লজ্জাশীলতাদি গুণই সর্ব্বত্র আদৃত হয়, কিন্তু নারীজাতির অজ্ঞতাকে কেহই মান্য করে না। সেই হেতু, প্রকৃত শিক্ষা দ্বারা স্ত্রীদের ঐ সকল গুণের আরও উৎকর্ষ লাভ ব্যতীত অপকর্ষলাভের কোন সম্ভাবনা নাই। * * * প্রকৃত শিক্ষাই নারীকে স্বামীর সহায় ও উপযুক্ত ভার্য্যা করিয়া তুলে, * * * উহাই কেবল জননীকে তাঁহার পবিত্র কর্ত্তব্যে অধিকতর পারদর্শিনী করে।' ইত্যাদি।

সুতরাং, সাধনার সমালোচক যে বলেন,—'প্রকৃতি যে রমণীকে বিশেষ কার্য্যভার ও তদনুরূপ প্রবৃত্তি দিয়া গৃহবাসিনী করিয়াছেন'—ইহা কে অস্বীকার করিবে? অন্য দিকে, প্রকৃতি নারীকে 'গৃহবাসিনী' করিয়াছেন, কিন্তু 'পিঞ্জরবাসিনী'র অনুরূপ প্রবৃত্তিও দেন নাই ও চিরকারারুদ্ধা করিয়া সৃজনও নাই—ইহাই বা কে অস্বীকার করিবে? অতএব যখন জগতের প্রায় সর্ব্বত্রই ঐ স্বাভাবিক দুর্ব্বলতার দোহাই দিয়া, পুরুষজাতি, নারীজাতির প্রতি সম্পূর্ণ শাসন ও অধিকার চালাইয়া থাকেন, এবং স্ত্রী-স্বাধীনতা ও স্ত্রীদের উচ্চশিক্ষার কথা উঠিবামাত্র ঐ সামান্য অক্ষমতা অবলম্বন করিয়া ক্রমাগত তর্ক করিতে থাকেন, তখন নারীজাতির অবরোধ ও অশিক্ষিত জীবনের মূলে যে স্বার্থপরতা বা উৎপীড়ন—ইহা দেখিতেও অধিক বুদ্ধির আবশ্যক হয় না। অবশ্য, যেমন—হাতে মারা বা ভাতে মারা—এই দুই প্রকারেই মানুষকে যন্ত্রণা দেওয়া যায় ; সেইরূপ—সবল শারীরিক শক্তির চালনা বা কঠিন মানসিক বৃত্তির গঞ্জনা—এ দু' রকমেই এক জাতি অপরের প্রতি উৎপীড়ন করিতে পারে।

আর, স্ত্রীলোক উচ্চশিক্ষা পাইলে বাহিরের কর্ম্মে যে কতদূর সফল হইতে পারেন, তাহা ত আমি 'শিক্ষিতা নারী'তেই ভাল করিয়া দেখাইয়াছি ; অতএব, ও বিষয়ে আর কিছু বলা অনাবশ্যক। তবে তাহাদের সুখী অসুখী হওয়ার মীমাংসা আমরা এখন করিতে পারি না। বিশেষ, সুখদুঃখ জীবনের সকল অবস্থাতেই আছে, তবে নারীজাতি শিক্ষিতা হইলেই যে সংসারের যত দুঃখ হইতে নিষ্কৃতি পাইবে, এরূপ বিবেচনা করাও যুক্তিসঙ্গত নয় ; অন্য দিকে, উহাতে তাহাদের কষ্ট বাড়িবে বলিয়া ভয় দেখানও জ্ঞানীর কাজ নয়।

সমালোচক বলেন,—'প্রকৃতির নির্দ্দেশে যিনি সংসারের মা হইয়া জন্মান, তিনি যে শিক্ষা লাভ করিবেন তাহা বিক্রয়ের জন্য নহে, বিতরণের জন্য।'—ঠিক। কিন্তু নারীদিগকে উচ্চশিক্ষা দিলেই, তাহারা সকলে যে কানে কলম গুঁজিয়া আফিসে আফিসে কাজের উমেদারী করিয়া বেড়াইবে ও দু'চার টাকা পারিশ্রমিকের জন্য দু'এক ঘণ্টা খাটিবে—ইহা

কি কেহ বিশ্বাস করিতে পারেন? তবে যাহাদের ভরণপোষণ করিবার কেহ নাই ও সহায়-সম্পত্তিরও অভাব, তাহারা যদি আত্মীয়দের কাছে ভিক্ষার পরিবর্ত্তে নিজে উপার্জ্জন করিয়া, পরিবার পালন করিতে পারে, তাহা হইলে উহা নারীদিগকে অপমানের পরিবর্ত্তে আত্মমর্য্যাদা ও মহত্ত্বই শিক্ষা দিয়া থাকে, বিশেষ, যে নারীর শিশু সন্তানেরা অন্নাভাবে মারা যাইতেছে, সে যদি তাহাদের কান্নায় উপেক্ষা করিয়া, অন্য স্থলে নিজের শিক্ষাজ্ঞান বিলাইতে যায়, তাহা হইলে লোকে যে তাহাকে বাতুল বলিবে, তাহার কোনও সন্দেহ নাই।

কিন্তু আমি যে পূর্ব্ব প্রবন্ধে স্ত্রীদের অর্থোপার্জ্জনের দৃষ্টান্তগুলি তুলিয়াছিলাম, তাহা নারীজাতিকে অর্থলোলুপ করিবার শিক্ষা দেওয়ার উদ্দেশ্যে নহে—কেবল ভ্রান্ত ব্যক্তিদিগের চোক খুলিবার জন্য ; কারণ, দেশীয় ভ্রাতাদের ন্যায়, আমার দেশীয় ভগিনীরাও যে শুধু অর্থোপার্জ্জনের নিমিত্ত, যেরূপে হউক, দু' চারটি 'পাশ' করিয়া পুস্তকের পাত বন্ধ করেন ও সরস্বতীর কাছে বিদায় লন—তাঁহাদিগের এরূপ শিক্ষা দেওয়াও আমার অভিপ্রায় নয়। প্রকৃতি নারীকে যে 'সংসারের মা' এই উন্নত আখ্যা দিয়াছেন, সেই গুরুতর নামের ঠিক অর্থ বুঝিয়া, তাঁহারা যাহাতে ঐ পদবী সার্থক করিতে পারেন, তদনুরূপ উচ্চ শিক্ষাই নারীর যোগ্য। আর সে শিক্ষা কিরূপ ও কত উপকারী, অতঃপর তাহা দেখাইবার চেষ্টা করিব।

স্ত্রীদের উচ্চশিক্ষার কথা উঠিলেই—সকলেই সমস্বরে—তাহাদের এটা শেখা উচিত, ওটা অনুপযোগী ইত্যাদি নানা মতে সায় দিয়া যান ; কিন্তু ঐ গুরুতর বিষয়ে অতি অল্প লোকই নিগূঢ় ভাবে চিন্তা করিয়া থাকেন। মনে করুন, নারীজাতির বিষয়কর্ম্মের কাজ শেখায় অনেকেই অনিচ্ছুক। তাঁহারা বলেন, কাজের অভ্যাস কেবল দোকান, আফিসেই দরকার ; স্ত্রীলোকদের ক্ষুদ্র জীবনের ক্ষুদ্র পরিবারে সে শিক্ষার কিছুমাত্র আবশ্যক নাই। কিন্তু আমরা একটু চিন্তা করিলেই স্পষ্ট দেখিতে পাই যে, জীবনের ছোটবড় সকল বিষয়েই, সেই বিষয়কর্ম্ম, হিসাব-নিকাশের অভ্যাসটুকু না খাটাইলে চলে না। যে কোনও কর্ম্মে মিলন, শৃঙ্খলা ও আয়-ব্যয়ের আবশ্যক, সেইখানেই ঐ জমাখরচের কার্য্যতঃ জ্ঞানটুকু একান্ত উপকারী, ঐ সম্বন্ধে গৃহ ও পরিবার চালান, দোকান বা আফিস চালান অপেক্ষা কিছু আর অল্প বুদ্ধিতে পারা যায় না। অন্যান্য গুরুতর কর্ম্মের ন্যায় গৃহপালন ও সংসারশাসনেও শৃঙ্খলা, নির্ভুলতা, পরিশ্রম, মিতব্যয়িতা, নৈপুণ্য ও বিবেচনাশক্তি চাই—নতুবা কোন স্ত্রী গৃহের পরিচর্য্যায় সফল হইতে ও পরিবারে সুখশান্তি বিধান করিতে পারিবেন না। কাজকর্ম্মের অভ্যাসের ন্যায়, শৃঙ্খলাও নারীর আর একটি প্রধান শিক্ষণীয় গুণ, উহা দ্বারা সংসারের কাজ সময়ে সারিয়া উঠিতে পারা যায়, উহার প্রভাবে বিশৃঙ্খলা ঘটিতে পায় না, ও এলোমেলোর নামও শুনা যায় না ; উহার জন্য সময়ের অপব্যবহারও কমিয়া আসে।

জীবনে সফল হইতে গেলে পুরুষের ন্যায় স্ত্রীলোকেরও বিচক্ষণতা চাই ; কার্য্যতঃ জ্ঞান ও কর্ষিত বিচারশক্তি হইতেই উহার উৎপত্তি। উহা দ্বারা সকল বিষয়ের যোগ্যতা অযোগ্যতা, ঠিক ভুল, শীঘ্র বুঝিতে পারা যায়। উহা ব্যতীত তাহারা কখনও দৈনিক জীবনের কার্য্যে পারগ হইতে পারে না। বিশেষতঃ গৃহক্ষমতা ঠিক করিয়া চালাইবার জন্য—স্ত্রীলোকের একাধারে সেবিকা ও শিক্ষয়িত্রী হইবার জন্য—মানসিক কর্ষণ তাহাদিগের

যতদূর শক্তি ও সাহায্য দিতে পারে, সে সকল জ্ঞানশিক্ষার আমাদের একান্ত আবশ্যক। কেবল স্বাভাবিক জ্ঞান মানুষের পক্ষে যথেষ্ট নয়। যে স্বাভাবিক জ্ঞানের দ্বারা নীচ জন্তু বাঁচিয়া থাকে, সে জ্ঞানলাভে শিক্ষার কোন দরকার নাই। কিন্তু পরিবারপালনে যে মানববুদ্ধির সতত আবশ্যক, তাহার কর্ষণ একান্ত উপকারী। মানুষের শারীরিক স্বাস্থ্যের ভার প্রকৃতি স্ত্রীজাতির উপর অর্পণ করিয়াছেন, আর সেই শারীরিক অবস্থার ভিতরেই সকলের নৈতিক ও মানসিক স্বভাব আচ্ছাদিত থাকে ; সুতরাং প্রাকৃতিক বিধান বুঝিয়া, তদনুসারে চলিলেই সন্তানদের শারীরিক, নৈতিক ও মানসিক স্বাস্থ্য বিধান করিতে পারা যায়।

ইহা বলাও অসঙ্গত যে, পরমেশ্বর যে মানব বুদ্ধি, স্ত্রী পুরুষ উভয়কেই, চালনার নিমিত্ত দান করিয়াছেন, তাহা কেবল পুরুষের দ্বারাই অনুশীলিত হইবে, আর নারীজাতির সেই শক্তি মরিচা ধরিয়া যাইবে। ঈশ্বর এরূপ উচ্চ দান কখনও কোনও মহৎ উদ্দেশ্য ব্যতীত আমাদিগকে দেন নাই। সৃষ্টিকর্ত্তার দান অনেক সময়ে অসংখ্য বটে, কিন্তু তিনি কখনও অমিতব্যয়ী নহেন।

স্ত্রীজাতি এ জগতে জ্ঞানবুদ্ধিহীনা হইয়া কেবল দাসত্ব করিবার জন্যই সৃজিত হয় নাই, কিম্বা পুরুষের ক্রীড়ার নিমিত্তেও তাহারা গঠিত নহে। পরোপকার ও অন্যের জন্য জীবন ধারণ করা যেমন নারীর উদ্দেশ্য, রমণী তেমনি নিজের নিমিত্তও বাঁচিয়া থাকে। আর সংসারে যে গুরুতর কর্ত্তব্য তাহার উপর অর্পিত হয়, তজ্জন্য, সমভাবময় হৃদয়ের ন্যায়, কর্ষিত মস্তকেরও একান্ত আবশ্যক।

সাধারণতঃ বলিতে গেলে, বাল্যকালে পুরুষজাতির যেরূপ শিক্ষা আবশ্যক, নারীরাও তাহার অত্যন্ত উপযোগী ; আর যে বিদ্যা ও জ্ঞানচর্চ্চা পুরুষের মনকে সৎচিন্তা ও সদিচ্ছায় পূর্ণ করে, তাহা স্ত্রীদের পক্ষেও তদনুরূপ স্বাস্থ্যজনক। বাস্তবিক, যে সকল যুক্তি বালকদের উচ্চশিক্ষার পক্ষে খাটান হইয়াছে, সে সমুদয় উচ্চ স্ত্রী-শিক্ষার পক্ষেও এক ভাবে খাটে। গৃহের সকল বিভাগেই কর্ষিত জ্ঞান ও মার্জ্জিত বুদ্ধি গৃহিণীকে অধিকতর যোগ্য ও নিপুণ করিয়া তুলিবে। শিক্ষা দ্বারা স্ত্রীদের বুদ্ধিশক্তি তীক্ষ্ণ হওয়াতে তাহারা সহজে অন্যের দ্বারা প্রতারিত হইবে না। স্ত্রীরা সকল বিষয়ে সুশিক্ষিতা হইয়াও কেমন সমনীতিশীলা থাকিতে পারেন, তাহা দেখিলে, পরিবারের স্বামী পুত্রেরা আপনা হইতেই পাপাচরণে বিরত হইবে; আর উপযুক্ত আত্মসাহায্যে ও আত্মনির্ভরতা দ্বারা, তাহারা গৃহে প্রকৃত সুখ, আরাম ও শান্তি আনিবে।

বিশেষতঃ স্ত্রীজাতির শিক্ষা ও নীতিজ্ঞানের উপরেই পুরুষজাতির শিক্ষা একান্ত নির্ভর করে ; আর আমরা যখন প্রত্যক্ষ দেখিতেছি যে, কোনও লোকের চরিত্র সেই ব্যক্তির গৃহের, বিশেষতঃ জননীর, উদাহরণ দ্বারাই গঠিত হইয়া থাকে, তখন স্ত্রীজাতির উচ্চশিক্ষা ও সুশিক্ষাই যে জাতির উন্নতি ও নীতিজ্ঞানের প্রধান মূল, তাহা কে অস্বীকার করিবে? আর মানুষের কেবল নৈতিক শিক্ষা নয়, মানসিক শক্তিও স্ত্রীলোকের জ্ঞানচর্চ্চা হইতে অনেক পরিমাণে কর্ষিত ও সবল হয়। সুতরাং, সমাজে উভয় জাতি যত সমভাবে আচরিত হইবে, উভয়ের শিক্ষা যত সমানরূপে সাধিত হইবে ও উভয়ের বুদ্ধি ও নীতিজ্ঞান যত সম্পূর্ণরূপে

উন্নত হইবে, সমাজ তত অধিক শৃঙ্খলাময় ও সমতানিক হইয়া চলিবে ; তত অধিক সুখশান্তিপূর্ণ ও নিরাপদ হইবে।

*শ্রী কৃষ্ণভাবিনী দাস*

*সাহিত্য, মাঘ ১২৯৮*

# বালবিধবা ও ব্রহ্মচর্য্য

বিগত মাঘ মাসের প্রবাসী পত্রিকায় শ্রীযুক্তা কৃষ্ণভামিনী [যদ.] দাস মহাশয়া "বিধবার কাজ ও ব্রহ্মচর্য্য" শীর্ষক যে প্রবন্ধটি লিখিয়াছেন তাহা পাঠ করিলাম। অনেক দিন হইতে বিষয়টি আমারও চিত্ত অধিকার করিয়া আছে। দেখিয়া শুনিয়া ভাবিয়া চিন্তিয়া ও সম্বন্ধে আমার যাহা কিছু ধারণা হইয়াছে, আজ তাহারই কিছু কিছু লিপিবদ্ধ করিলে অসঙ্গত হইবে না মনে করিয়া এই প্রবন্ধটি লিখিতে প্রবৃত্ত হইয়াছি।

এ বিষয়টি যত বড়, আমার মনে হয় দুর্ভাগ্যক্রমে তাহার তুলনায় ইহার আলোচনা অত্যন্ত কম। কদাচিৎ যদিও দুই চারিটি কথা আলোচিত হয়, কিন্তু দুর্ভাগ্যবশতঃ প্রায়ই তাহাতে গভীরতা এবং আন্তরিকতার অভাব দৃষ্ট হয়। যদি এ সম্বন্ধে কিছু বলিতে বা লিখিতে হয় তবে সর্ব্বপ্রথমে ইহাকে যতখানি সম্ভব হৃদয় দিয়া বুঝিতে অনুভব করিতে হইবে। মোটামুটি যাহা চোখে লাগে তাহাই দেখিয়া দেখা শেষ করিলে আমরা ইহাকে কিছুই বুঝিতে পারিব না। গোড়ায় ব্যাধি কোথায় না ধরিতে পারিলে ঔষধের ব্যবস্থায় সুফল লাভের আশা কোথায়?

কেহ কেহ মত করেন যে বালিকা বিধবা হইবামাত্র তাহাকে এমন শিক্ষা দেওয়া দরকার যাহাতে সে বুঝিতে পারে ভগবান তাহাকে অন্যরূপে জীবন যাপন করিতে পাঠাইয়াছেন, সংসারের সুখে তাহার কামনা রাখা অনুচিত। কিন্তু যদি ভাবিয়া দেখি তবে কি ঐরূপ শিক্ষা লওয়া এবং ঐরূপ ধারণা করিয়া তোলা অসম্ভব বলিয়া মনে হইবে না!

প্রথমে দেখিতে হইবে আমাদের দেশের কুমারীদের অবস্থা কিরূপ, এবং বিবাহের প্রথা কিরূপ। আমাদের ঘরে কন্যাটির বাক্যস্ফূর্ত্তি হইবামাত্র তাহাকে বিবাহের কথা ঘর-সংসারের কথা শুনাইয়া শুনাইয়া আত্মীয় স্বজন তাহার মনে একমাত্র সংসারকেই উজ্জ্বলরূপে অঙ্কিত করিয়া দেন। ফল এই হয় যে তাহারা তখন হইতে একমাত্র সংসারকেই একান্ত করিয়া জানে। বয়োবৃদ্ধির সঙ্গে সঙ্গে তাহাদের চিন্তা এবং মন উহার চারিপাশেই পাক খাইয়া বেড়ায়। তাহার পর কোন ক্রমে ১০।১১ বৎসর বয়স হইতে না হইতেই সে শুনিতে পায় অমুক দিনে তাহার বিবাহ। এ সম্বন্ধে তাহার কোন ইচ্ছা বা মতের দরকার নাই।

আত্মীয় স্বজন একটি অপরিচিত বালককে আনিয়া উপস্থিত করিলেন, খেলাঘরের পুত্তলিকাগুলির মত তাহার জ্ঞানের এবং ইচ্ছার অগোচরে তাহার বিবাহ শেষ হইয়া গেল। এক মুহূর্ত্তে তাহার কুমারী-জীবন অবসান হইয়া অকালে বধূজীবনের আরম্ভ হইল। স্বামীর

সহিত মনোমিলন বা প্রণয় ত দূরের কথা—পরিচয় হইতে না হইতেই একদিন সে খবর পাইল সে বিধবা হইয়াছে, আজ হইতে সে ভাগ্যহীনা হইয়া রহিল। কিন্তু ভাগ্য যে তাহার কবে আসিল সে কথাটি সে বুঝিয়া উঠিতে পারে না। পরদিন হইতে যদি তাহাকে শুনিতে হয় তাহাকে ব্রহ্মচারিণী হইতে হইবে, পরহিতে জীবন দান করিতে হইবে, তবে ঐ কথাগুলি কি তাহার পক্ষে বিভীষিকার মত হইয়া উঠে না। এতদিন যাহাকে দিনরাত্রি পাখীর মতন শিখান হইল যে তোমাকে ঘর সংসার করিতে হইবে, সন্তান প্রতিপালন করিতে হইবে, আজ এক মুহূর্ত্তে যদি তাহাকে সন্ন্যাসিনী সাজিতে আদেশ করা যায়, তবে কথাগুলি যতই মহৎ এবং সদিচ্ছাপ্রণোদিত হউক না কেন ফল কিছুই হয় না।

আমি এমন কতকগুলি বালিকা জানি, যাহাদের আত্মীয় স্বজন তাহাদের বৈধব্য ঘটিবার পরে তাহাদিগকে উক্তরূপে ব্রহ্মচর্য্য এবং বিশ্বজনীন প্রেম শিক্ষা দিতে যাইয়া বিফলমনোরথ হইয়াছেন। দরকার বুঝিয়া সুর ফিরাইলে তাহা হৃদয় স্পর্শ করে এমন আমার মনে হয় না।

ব্রহ্মচারিণী বিশ্বপ্রেমিকা সেবাব্রতধারিণী হওয়া কি সহজ কথা? সৌভাগ্যক্রমে এক একজনের প্রকৃতিতে স্বতঃই এই ভাবের প্রকাশ দেখা যায়। আর, যদি কোন অবস্থায় পড়িয়া মানুষ ব্রহ্মচর্য্য গ্রহণ করিতে পারে সে কেবলমাত্র প্রেমের ক্ষেত্রে! ব্রহ্মচর্য্য সেই সমস্ত বিধবাদের পক্ষেই সহজ যাঁহারা পতির সহিত যুক্তাত্মা হইয়া গিয়াছেন, যাঁহারা যথার্থ প্রেম লাভ করিয়াছেন। তাঁহারাই স্বতঃ ব্রহ্মচারিণী থাকেন, কোন কৃত্রিম উপায় তাঁহাদের ব্রহ্মচর্য্যের জন্য প্রয়োজন হয় না।

আমি বলিতে চাহিতেছি না—শিক্ষার দ্বারা কোন ফল হয় না। ইহাই আমার বক্তব্য যে শিক্ষার উহাই উত্তম পন্থা নহে। কন্যাদিগকে যদি বাল্যকাল হইতে প্রকৃত শিক্ষায় শিক্ষিতা করা যায় তবেই কতকটা ভাল ফলের আশা করা যায়, অন্ততঃ সংযমের শক্তি ত্যাগের শক্তি কিছু না কিছু বৃদ্ধি প্রাপ্ত হয়, নহিলে একটি ক্ষুদ্রমন অপরিণত অন্তঃকরণের বঞ্চিতাকে হঠাৎ অত হিতোপদেশ দিতে গেলে তাহার ফল ব্যর্থতা ভিন্ন অন্য কিছুই নহে।

আরো একটি কথা আছে, ব্রহ্মচর্য্য শিখাইবে কে? শিক্ষক কোথায়? বড় বড় কথা যাঁহারা শিখাইবেন যদি দেখা যায় তাঁহাদের নিজের চরিত্রে সংযমের একান্ত অভাব তবে তাঁহাদের কথায় কি কেহ আস্থা স্থাপন করিতে পারে? স্বতঃই মনে হয় এ একটা খেলা চলিতেছে। মানুষের শূন্যমন পূর্ণ করিতে হইলে নিজেকেও যে পূর্ণ করিতে হয়। আমাদের সংসারে আজ সংযমের এবং ব্রহ্মচর্য্যের একান্ত অভাব হইয়াছে, ইহার মধ্যে ব্রহ্মচারিণী গড়িতে হইলে যাঁহারা গড়িবেন আগে তাঁহাদিগকে সংযমী হইতে হইবে। নহিলে পিতা, ভ্রাতা, কন্যা, ভগ্নীকে মুখে উপদেশ দিবেন ব্রহ্মচারিণী হও, কিন্তু নিজেরা ৪০ বৎসর অতীত হইলেও স্ত্রী-বিয়োগে সংসার রক্ষার অছিলায় দ্বিতীয়বার পত্নীগ্রহণ করিতে দ্বিধা করিবেন না, চোখের উপর নিত্য ইহা দেখিয়া কাহার আর ঐসমস্ত শিক্ষকের কথায় শ্রদ্ধা থাকে?

পক্ষান্তরে, যাঁহারা সংসারের সুখকে অস্থায়ী এবং নশ্বর বলিয়া বিধবাদিগকে উহা তুচ্ছ করিতে বলেন তাঁহারা কি ভাবিয়া দেখেন না যে সংসারের সুখকে যতই কেন নশ্বর বলিয়া স্বীকার করি, কিন্তু সংসার করিবার উদ্দেশ্য ত সুখভোগ নহে। সংসার যেমন চরিত্রের

বিকাশলাভের সুন্দর ক্ষেত্র এবং সহজ পন্থা, এমন আর কয়টি আছে? এই সংসারেই নারীর নারীত্ব ফুটিয়া ওঠে, এখানেই সে পত্নীত্বে অভিষিক্ত হয়, এখানেই সে মাতৃত্বের আস্বাদন লাভ করে। সন্তান লাভ করিয়া নারীহৃদয়ে যে অনির্ব্বচনীয় ভাবরাশির অভ্যুদয় হয় সে কি ছোট কথা? যে স্বর্গীয় স্নেহ, যে অকৃত্রিম বাৎসল্যের অমৃতধারা সে আপনার মধ্যে লাভ করে সে কি সুন্দর পবিত্র এবং প্রয়োজনীয় নহে? তাহার মন সরস, চিত্ত স্নেহপূর্ণ, দৃষ্টি করুণ হইয়া যায়, ইহা কি উপেক্ষার যোগ্য? স্বামীর প্রণয়ও কি তাহাকে কম মহত্ত্ব দান করে? প্রেমই নারীকে ধৈর্য্যশালিনী, শান্তহৃদয়া ও আত্মবিসর্জ্জনক্ষমা করিয়া তোলে, তাহাকে পরিপূর্ণ করিয়া দেয়। আমরা কি বলিয়া বালবিধবাদিগকে এইগুলি পরিত্যাগ করিতে উপদেশ দিতে পারি?

কেহ কেহবা ইচ্ছা প্রকাশ করেন পাশ্চাত্য দেশের কুমারীদের দ্বারা যেরূপ ভাল ভাল কাজ অনুষ্ঠিত হয়, আমাদের দেশের বালবিধবাগুলিকেও শিক্ষা দিয়া ঐরূপ কার্য্যে প্রণোদিত করিতে হইবে। কিন্তু আমি বুঝি না তাঁহারা একটা কথা কেমন করিয়া না ভাবিয়া থাকিতে পারেন? মানুষের কাজের সঙ্গে যে তাহার ইচ্ছার একটি প্রধান এবং সর্ব্বাপেক্ষা প্রয়োজনীয় যোগ রহিয়াছে। পাশ্চাত্য দেশের কুমারীরা আপন ইচ্ছায়ই কুমারী থাকেন এবং দেশের ও দশের জন্য আপনাকে দান করেন। কিন্তু যদি নির্ব্বিচারে কতকগুলি চিহ্নিত ব্যক্তিকে লইয়া ঐ উদ্দেশ্যে আমরা একটি দল বাঁধিয়া তুলিতে চেষ্টা করি তবে তাহাতে ফল কতটুকু হইবে? এবং তাহাতে সত্য কতটুকু থাকিবে? কোন রকমে চলনসই করিয়া তোলা ত অত বড় মহৎ কর্ম্মের উপযুক্ত হয় না। আর বাল্যকালের নানা অবস্থার ভিতর দিয়া এবং প্রকৃতির তারতম্যে এক একটি মানুষ এক একটি পথের উপযুক্ত হয়। যে হয়ত সংসারের পথে গেলে আপনাকে সার্থক করিয়া লইতে পারিত, অন্যপথে তাহাকে জোর করিয়া চালাইতে গেলে সে ব্যর্থ হইয়া যায়। বিধাতা বিচিত্র মানুষকে বিচিত্র পথের জন্য সৃষ্টি করেন, আমরা যদি নির্ব্বিচারে সেই বিচিত্রতাকে লুপ্ত করিয়া সকলকে এক পথে চালাইতে চাই, তবে কি তাহা অপরাধ এবং অন্যায় হইবে না?

এদিকে কিন্তু যে অবস্থা দাঁড়াইয়াছে তাহাতে আর দেরী করা চলে না, একটা সত্য এবং মঙ্গলপূর্ণ বিধানের প্রয়োজন উপস্থিত হইয়াছে। অকালমৃত্যুর জন্য দেশে বালবিধবা ধরিতেছে না। এদিকে সংসারের এমন অবস্থা হইয়াছে যে বিধবাদের জন্য আর তাহাতে তিলমাত্র স্থান নাই। পিতৃগৃহে, শ্বশুরগৃহে সর্ব্বত্রই তাহারা অবমানিত, লাঞ্ছিত, এবং অধিকারহীনা। বিধবা হইবার পরে বিধবা [বিধাতা?] যেন সকলের আরামের জন্যই তাহাকে বাঁচাইয়া রাখেন। তাহার নিকট কাজ আদায়ই সকলের একমাত্র লক্ষ্য থাকে। পিতামাতা থাকিলে সে কথঞ্চিৎ প্রাণ বাঁচাইয়া চলিতে পারে, নহিলে তাহার আর সান্ত্বনার স্থান দেখিতে পাই না। "সে অলক্ষণা, সে ভাগ্যহীনা, বাঁচিয়া তাহার লাভ নাই।" এই সমস্ত কথা প্রতিনিয়ত শুনিয়া শুনিয়া সে নিজেকে আর বহন করিতে পারে না। যাহার কোন অবলম্বন নাই, জীবনে কোন উদ্দেশ্য নাই, যে আনন্দহীন আশাশূন্য, তাহার জীবন কেমন করিয়া কাটে একথা যদি ভাবিয়া দেখিতাম, ইহা যদি অনুভব করিতাম, তাহা হইলে দিন আর অত আরামে কাটাইতে পারিতাম না। একটি দুইটি জীবন নহে, লক্ষ লক্ষ লোক যে

দেশে এমনি করিয়া প্রতিদিন ব্যর্থ হইতেছে, সে দেশের মঙ্গল কোথায়? কতজন আত্মহত্যা করিতেছে, কতজন ভালবাসার প্রলোভনে সর্ব্বস্ব হারাইতেছে, দেশে সমাজে পাপ ধরে না, তবু কাহারো চৈতন্য নাই! পিতা, ভ্রাতা অসঙ্কোচে ভ্রূণহত্যার উদ্‌যোগ করিবে তথাপি কোন ভাল পথের কথা মনে আনিতে চাহিবে না। এমন পাপ, এত অপরাধ ভগবান বেশীদিন সহ্য করেন না। যাঁহাদের মন আছে শক্তি আছে, তাঁহাদের এ সম্বন্ধে পথ করিবার সময় আসিয়াছে।

আমি আমার ক্ষুদ্র বুদ্ধির দ্বারা যতটুকু বুঝিতে পারি, তাহাতে দেখিতে পাই ইহার একটি মাত্র পথ আছে। সে হইতেছে আমাদের দেশের স্ত্রীলোককে 'মানুষের অধিকার' দান করা। জ্ঞান বুদ্ধি এবং ইচ্ছাশক্তির দ্বারা চালিত হইবার সুযোগ, ইহা না পাইলে মানুষ মানুষই হইতে পারে না। পরিণত বয়সে ইচ্ছার সঙ্গে যুক্ত যে বিবাহ তাহাই সকলের পক্ষে বিবাহপদবাচ্য। আমাদের দেশের স্ত্রীলোকরা এমন কি অপরাধ করেন যে তাঁহারা বিবাহ কি তাহা না বুঝিয়াই বিবাহিতা হইতে বাধ্য হন? পুনর্ব্বিবাহ সম্বন্ধেও কেন না তাঁহাদের স্বাধীনতা থাকিবে? যে স্বামীর প্রণয় লাভ করিতে পারিয়াছে সে আপন ইচ্ছায়ই চিরদিন ব্রহ্মচারিণী থাকিবে। যে বালিকা এখনও পুতুল খেলিয়া বেড়ায় তাহাকেও যে জোর করিয়া তথাকথিত ব্রহ্মচারিণী করিয়া তুলিতে হইবে, ইহার মত জবরদস্তি আমি ত আর কোথাও দেখি না। অনেকে মনে করেন এবং বলিয়া থাকেন পুনর্ব্বিবাহের প্রচলন হইলে দেশে সতী থাকিবে না। এমন সতী থাকিবার দরকার কি? যে উপায় নাই বলিয়া সতী, যে জ্ঞানহীন সংস্কারের দ্বারা সতী, তাহার সতীত্বের মূল্য কি? তাহার সতীত্ব অভাবাত্মক ধর্ম্মমাত্র।

একদিনে যে সমস্ত পরিবর্ত্তন হইয়া যাইবে এমন আশা করি না। সংস্কারের জাল মানুষের মন এমন করিয়া আবৃত করিয়া আছে যে, সহজ যে পিতৃস্নেহ, ভ্রাতৃস্নেহ তাহাও প্রস্তরবৎ কঠিন হইয়া আছে। তাঁহারা সহস্র অন্যায় প্রতিনিমেষে অনুষ্ঠিত দেখিবেন তথাপি প্রতিকারের জন্য একটি অঙ্গুলি উত্তোলিত করিবেন না। মৃতআচারবদ্ধ সংস্কারের পায়ে মনুষ্যত্ব সহৃদয়তা সমস্তই বিসর্জ্জন করিয়া দিয়াছেন।

যাহা হউক, সমস্ত শক্তি লইয়া যদি মানুষ চেষ্টা করে তবে দুর্গতি যত বড়ই হউক, সংস্কার যতই কঠিন থাক্, কেন না তাহার কবল হইতে দেশ ও জনসমাজকে রক্ষা করিতে পারিবে? মহৎ কর্ম্মে ভগবান সহায়। ইচ্ছা থাকিলে শক্তিও তিনিই দিয়া থাকেন।

দেশ যে এতগুলি নারীশক্তি হইতে বঞ্চিত হইয়া আছে ইহা কি কম ক্ষতির কথা? শিক্ষা ও জ্ঞানের দ্বারা নারীজাতিকে সবল ও উন্নত না করিতে পারিলে দেশের পুরুষেরাই বা মানুষ হইবেন কি করিয়া? দেশের মঙ্গল চাহিলে সত্য ভাবে কাজ আরম্ভ করিতে হইবে। স্ত্রীলোকদিগের কর্ম্মক্ষেত্রও বিস্তৃত করিতে হইবে, ইচ্ছামত পুনর্ব্বিবাহে অধিকার দিতে হইবে। ইচ্ছা এবং জ্ঞানের দ্বারা যে বিবাহ তাহাই প্রচলিত করিতে হইবে। যতদিন এই সমস্তগুলির প্রত্যেকটি কার্য্যে পরিণত না করা হইবে ততদিন মঙ্গলের আশা দেখি না।

*শ্রীজ্যোতির্ম্ময়ী দেবী*

*প্রবাসী, ফাল্গুন ১৩১৮*

# কিণ্টার গার্টেন

আমি কোন মতেই আমার ছেলে দুটিকে স্কুলে দিতে চাহি না। Miss S. Miss D. প্রভৃতি আমার বন্ধুরা ঐ বিষয়ে আমাকে ক্রমাগত পেড়াপেড়ী করেন ; তাঁরা বলেন, "ছেলে দুটিকে চিরকাল মূর্খ করিয়া রাখাই কি তোমার অভিপ্রায়? এখনকার দিনে বিদ্যাতেই সব ; শৈশবকালে যেমন শিখিবার শক্তি থাকে, তেমন আর কখনও না। কেন বল দিকি, এমন সুন্দর সময়টি বৃথা নষ্ট করিতেছ?" আমি বলিলাম, বাড়ি থাকিলে সময় নষ্ট, আর স্কুলেতেই বুঝি ছেলেদের সময়ের ঠিক উপযুক্ত ব্যবহার হয়? বাড়িতে আমার ছেলেরা একতলা থেকে তেতালা, বাগান, পুকুর, সর্ব্বত্রে স্বেচ্ছাক্রমে ছুটাছুটি করে, খেলা করে ; পাখী, ভ্যাড়ার ছানা, ছাগল, বাছুর, হাঁস, প্রভৃতির সঙ্গে মেলে মেশে, তাদের প্রত্যেক ভাব ভঙ্গী নিরীক্ষণ করিয়া দেখে, তাদের সুখে দুঃখে মমতা করে ; প্রতি বীজের অঙ্কুর, প্রতি কলির বিকাশ তাহারা কেমন আগ্রহের সহিত প্রতীক্ষা করে, অতি সন্তর্পণে, কত স্নেহের সহিত তাদের লালন পালন করে। কোন বিষয়ে ছেলেদের কোন সন্দেহ উপস্থিত হইলে অমনি দৌড়িয়া আমার নিকটে আসে, কত তর্ক বিতর্ক করিয়া, নিজ নিজ অভিজ্ঞতার সহিত তুলনা করিয়া আমার কথার সত্যাসত্য নির্ণয় করে। আমার ছেলেদের মুখে সর্ব্বদাই স্ফূর্ত্তির আরক্তিম আভা দেখিতে পাই। আর, স্কুলে শিশুদের কি করিতে দেখা যায়, না একটি সঙ্কীর্ণ ঘরের ভিতরে ঘাড় গুঁজিয়া পাশাপাশি, ঘেঁসাঘেঁসি বসিয়া, তাহাদের সেই আগ্রহপূর্ণ, সৌন্দর্য্য-লালায়িত চক্ষু দুটিকে সর্ব্বপ্রকার শ্রীবিহীন একখানা শ্লেটের উপর নিবিষ্ট করিয়া সঙ্কলন, ব্যবকলনের রহস্য ভেদ করিতে প্রাণপণে চেষ্টা করিতেছে। নয়তো, ভয়ে জড়সড় ভাবে, বিশুষ্ক মুখে ব্যাকরণের অতি দুর্ব্বোধ নিয়ম সকল টিয়েপাখীর মত মুখস্থ করিয়া যাইতেছে। কতক শিশুর, শুদ্ধ স্কুলঘরে বদ্ধ থাকিয়া দিন কাটান মাত্র সার হয়, আর কতকগুলি, যাহাদের একটু অসাধারণ তীক্ষ্ণ বুদ্ধি আছে, এই প্রকার অস্বাভাবিক উত্তেজনায় ও সাধ্যাতীত শ্রমে তাহাদের মস্তিষ্কের সুকোমল অঙ্কুরগুলি শীর্ণ হইয়া আসে, তাহা আর কোন কালে সর্ব্বতোভাবে পূর্ণতা প্রাপ্ত হইতে সক্ষম হয় না। আর শুদ্ধ পুস্তক হইতে জ্ঞান লাভ করিয়া শিশুদের মন কেবলই অন্যের মতের দাসত্ব করিতে শিখে, তাহাদের স্বাধীন চিন্তা আদবেই ফুটিতে পায় না। সকলেই দেখিয়া থাকেন, শিশু কত অনিচ্ছার সহিত, মুখটি কেমন চুন করিয়া স্কুলে যায়, আর কেমন শ্রান্ত ক্লান্ত ভাবে বাটী প্রত্যাগমন করে। শিশুর আহার যেমন সুমিষ্ট ও লঘু-পাক, তাহার শয্যা যেমন সুকোমল, তাহার কর্ণে যেমন স্নেহসিক্ত স্বর বর্ষিত হয়, তাহার খেলনা সকল যেমন টুকটুকে চক্‌চকে ও আমোদ দায়ক, তাহার শিক্ষা ও শিক্ষার উপকরণও কি তদনুরূপ হওয়া উচিত নহে? যিনি শিশুকে শ্লেটে

সঙ্কলন, ব্যবকলন কষান বা ব্যাকরণের কঠোর নীরস নিয়ম সকল অভ্যস্ত করান "ধ্রুবং স নীলোৎপল পত্র ধারয়া সমীলতাং ছেত্তুম্ ব্যবস্যতি।" আমার এক বন্ধু হাসিয়া বলিলেন "এত দিনে তোমার ভাবটা বুঝিলাম, তবে তোমার ছেলেদের কিণ্টার গার্টেনে দাও না কেন? সে তো ঠিক্ তোমার মনের মত স্কুল ;" আমি বলিলাম, "কিণ্টার গার্টেন কি তাতো আমি জানি না, আমি তো কখন তার কিছু দেখিওনি শুনিওনি।" তিনি বলিলেন "কিণ্টার গার্টেন কি তাহা দুচার কথায় বুঝাইয়া দেওয়া আমার কর্ম্ম নহে, কাল সকালে আমার সঙ্গে যাও তো তোমাকে দেখাইয়া আনিব, এই Camden Hill-এ তেই একটা আছে, বেশি দূর যেতে হবে না। জর্ম্মানিতে এ শিক্ষা প্রণালীর সৃষ্টি হয়, অল্প দিন হইল ইহা আমাদের দেশে প্রচার হইয়াছে। এক্ষণে লণ্ডনের উন্নতিশীল মাতারা আপন আপন সন্তানদের এই স্কুলে দিতে বড়ই উৎসুক, কিন্তু শিক্ষয়িত্রীর অভাবে এখনও বহু সংখ্যক কিণ্টার গার্টেন স্থাপিত হয় নাই। এই শিক্ষাপ্রণালী সম্বন্ধে জ্ঞান লাভ করাই যথেষ্ট নহে, ফ্রুবেলের উদ্দেশ্য সম্যক রূপে হৃদয়ঙ্গম করা, তাঁর ঠিক ভাবটি মনের সহিত অনুভব করা শিক্ষয়িত্রীর পক্ষে নিতান্তই আবশ্যক। শিক্ষয়িত্রীটি প্রিয়দর্শন ও প্রিয়ভাষী হওয়া চাই।" পরদিন সকালে আমার বন্ধুর সহিত বাহির হইলাম। তিনি আমাকে সুসজ্জিত উদ্যান-বেষ্টিত একটি বাটীতে লইয়া গেলেন। শুনিলাম গৃহকর্ত্রীর একটি পাঁচ বৎসরের কন্যা আছে, তাহার জন্যে একটি কিণ্টার গার্টেন শিক্ষয়িত্রী নিযুক্ত করিয়াছেন, আর স্কুলের নিমিত্ত বাড়ির একটি ভাল ঘর ছাড়িয়া দিয়াছেন, তাঁর ইচ্ছা যে কতকগুলি প্রতিবাসী-সন্তান আসিয়া তাঁহার কন্যার সহিত শিক্ষা করে। তখন স্কুল চলিতেছে, আমরা গিয়া ঘরের এক পাশে বসিয়া দেখিতে লাগিলাম। ঘরটি লণ্ডনের পক্ষে বেশ বড়, অনেকগুলি জানালা আছে ; গ্রীষ্মকাল, তাই সকল জানালাই অর্দ্ধ উন্মুক্ত ; জানালা দিয়া নানা বর্ণের পাতা, ফুল, ফল, সবুজ ঘাসে ঢাকা উদ্যান-ভূমি দেখা যাইতেছে, ঘরের দেওয়ালে নানা জন্তু ও পাখীর রঞ্জিত চিত্র লাগান, এক পাশে একটি পিয়ানো, এক পাশে ছোট ছোট দু তিনটি কাঁচের আল্‌মারী, আল্‌মারীর ভিতরে শিশুদের হাতের কাজ, খেলেনার সামগ্রী-সকল অতি যত্নে রক্ষিত, সকলই পরিষ্কার পরিচ্ছন্ন। আল্‌মারীর কাছাকাছি, একটি জানালার সামনে একটি টেবিল, টেবিলের তিন দিকে ছোট বেঞ্চিপাতা, আর এক দিকে শিক্ষয়িত্রীর চৌকি, ইহাতে সকল শিশুগুলিই শিক্ষয়িত্রীর চক্ষের সম্মুখে থাকে। ঘরের অধিকাংশ স্থান খালি পড়িয়া আছে, বৃষ্টি বা ঐ রূপ কোন কারণে বাগানে যাইবার প্রতিবন্ধক ঘটিলে দৌড়াদৌড়ি, ঘোরাফেরা, খেলাধূলা, সকল ঘরের ভিতরেই হয়। সব শুদ্ধ আটটি শিষ্য। ইহারা ১২টির অধিক লইতে চাহেন না ; কেন না, তাহাতে ভিড় হয় ও একজন শিক্ষকের আয়ত্তাতীত হইবার সম্ভব। শিশুদের সকলেরই প্রফুল্ল মুখ, সকলের সম্মুখে নিজ নিজ শিক্ষা বা খেলিবার সামগ্রী, সকলেই আনন্দ ও উৎসাহের সহিত নিজ নিজ কাজে ব্যস্ত। শিক্ষয়িত্রীর প্রসন্ন মুখে স্নেহ মাখা হাসিটুকু লাগিয়া রহিয়াছে, তিনি স্নেহময় দৃষ্টিতে শিষ্যদিগের কার্য্য পর্য্যবেক্ষণ করিতেছেন, মাঝে মাঝে শিশুদেরই মত আনন্দ ও উৎসাহের সহিত তাহাদের কাজের সহায়তা করিতেছেন। শিক্ষক যেমন স্নেহের সহিত শিখাইতেছেন, শিশুরাও তেমনি অসঙ্কোচ সরল ভালবাসার ভাবে

তাঁহার কথা শুনিতেছে এবং যখন যাহা ইচ্ছা তাঁহাকে জিজ্ঞাসা করিতেছে। আমি অতি তৃপ্তির সহিত এই সমস্ত দেখিতে লাগিলাম। স্কুল শেষ হইলে শিক্ষয়িত্রী আমার বন্ধুর অনুরোধে কিণ্টার গার্টেনের বিশেষ বিবরণ-সকল আমাকে বলিতে লাগিলেন। ইংরাজদিগের মধ্যে যাঁরা সন্তানদের খেলিবার জন্য এই সুন্দর বাক্সগুলি ক্রয় করেন, তাঁরা মনে করেন, এই খেলেনাগুলিকেই কিণ্টার গার্টেন বলে। এই খেলেনাগুলি ছেলেদের নিকট খুব আমোদজনক বটে কিন্তু শুদ্ধ আমোদই ইহার সীমা নহে। এই সাদাসিধে খেলেনাগুলি দ্বারা যথাযথতা (Accuracy) পর্য্যবেক্ষণ ও যুক্তির প্রথম নিয়ম সকল শিক্ষা দেওয়া হয়, খেলার সঙ্গে সঙ্গে কার্য্যদক্ষতা জন্মে, শ্রমেতে আনন্দ অনুভব করা অভ্যাস পায় ; শারীরিক মানসিক ও নৈতিক উন্নতির সর্ব্বতোভাবে সহায়তা করে। স্বচ্ছন্দে অঙ্গচালনা, নৃত্য, গীত-ক্রীড়াতে শুদ্ধ যে স্বাস্থ্য বর্দ্ধন করে এমত নহে, অঙ্গ প্রত্যঙ্গগুলি চটুলতা লাভ করে, চক্ষু কর্ণের উৎকর্ষ সাধিত হয়। বাহ্য জগতের সুনিয়ম, সৌন্দর্য্যের প্রতি শিশুদের মনোযোগ আকর্ষণ করাতে তাহাদের মনে ধর্ম্ম ও নীতির সংস্কার জন্মে, তাহারা সর্ব্বত্র ঈশ্বরের আবির্ভাব দেখিতে পায়, এই প্রকারে ধর্ম্ম ও নীতিশিক্ষার উপযোগী বয়োপ্রাপ্তির অনেক পূর্ব্বেই শিশুদের মন তজ্জন্য প্রস্তুত হইয়া থাকে।

লোকে হয় ত মনে করিবে, এ প্রণালীটিকে বড় বাড়ান হইয়াছে কিন্তু মানব প্রকৃতি যত্নপূর্ব্বক পর্য্যালোচনা করিয়া এ প্রণালীটি গঠিত হইয়াছে ; ইহা যদি সত্য হয়, তবে স্পষ্টই দেখা যাইতেছে যে উচ্চতম উৎকর্ষের অঙ্কুর ইহাতে নিহিত। এক একটি শিশুকে এক একটি বৃহৎ ব্যাপার করিয়া তোলা কিণ্টার গার্টেনের অভিপ্রায় নহে। শিশুর প্রত্যেক কর্ম্মক্ষম বৃত্তিটিকে তাহার আয়ত্তাধীন করিয়া দেওয়া, তাহাকে তাহার স্বল্প শক্তি অনুসারে এমন স্থানে আনয়ন করা যাহা কখন পরিত্যাগ করিতে হইবে না, এমন শিক্ষা দেওয়া যে তাহা কখন ভুলিবার আবশ্যক হইবে না ; তাহার মনে জ্ঞান স্পৃহা উত্তেজিত করা এবং তাহাকে আত্মশিক্ষায় সমর্থ করা—ইহাই কিণ্টার গার্টেনের উদ্দেশ্য। আমরা খুব ভরসার সহিত বলিতে পারি যে এই প্রণালীতে শিক্ষিত শিশুরা পরিণত বয়সে অন্যদের অপেক্ষা উচ্চ শিক্ষার উপায় সকলের অধিকতর সদ্ব্যবহার করিবে এবং বুদ্ধি বিবেচনাতে ও কাজ কর্ম্মে ইহাদের অপেক্ষাকৃত অল্প ভ্রম হইবার সম্ভাবনা থাকিবে। অর্থাৎ, জীবনের যাহা যথার্থ লক্ষ্য—আত্মোন্নতি ও পরোপকার সাধনের সামর্থ্য, তদভিমুখে ইহাদের সমধিক উন্নতি হইবে।

আমি পূর্ব্বেই বলিয়াছি যে সচরাচর লোকে, ফ্রুবেলের প্রণালীর প্রধান অঙ্গ স্বরূপ এই খেলানাগুলির যথার্থ মূল্য বুঝে না, এ গুলিকে শুদ্ধ খেলেনার মত গণ্য করাতে ইহা দ্বারা কোন উপকার সাধিত হয় না। এ গুলি কেবলই খেলেনা নহে, কেন না শিক্ষা দেওয়া এর উদ্দেশ্য ; এগুলি শুদ্ধ শিক্ষার জন্যে নহে, খেলিবার অভিপ্রায়েও প্রস্তুত হইয়াছে ; দুয়েতে মিলিত। উভয় দিকেই শিশুদের মনের যে স্বাভাবিক গতি আছে তাহা উত্তেজিত ও সুনিয়মে চালনার নিমিত্ত এ গুলি প্রস্তুত। কার্য্য ও ক্রীড়া একত্রীভূত করা কিণ্টার গার্টেনের অভিপ্রায়, ক্রীড়ার সামগ্রীর মধ্যে মন ও শরীর সঞ্চালনার উপযোগী গুণ থাকিলেই এইরূপ ঘটনা

সম্ভব। এই খেলেনা সকল শৃঙ্খলের ন্যায় একটির সহিত আর একটি সংযুক্ত, ইহার এক একটিকে পৃথক্ করিলে ফল নষ্ট হয়, যে সকল শিক্ষয়িত্রীরা ফ্রুবেলের প্রণালী সম্বন্ধে কোন জ্ঞান লাভ করেন নাই তাঁদের হস্তে এ খেলেনা কোন কাজেই আসে না, ইঁহারা কেবল ফ্রুবেলের উপর লোকের ঘৃণার উদ্রেক করেন।

ফ্রুবেলের মত-বিষয়ে আর অধিক কিছু বলিবার পূর্ব্বে তাঁর এই দান (এই সকল খেলেনাকে ফ্রুবেলের দান বলে।) কি, ইহার কি উদ্দেশ্য, তৎসম্বন্ধে কিছু বলা আবশ্যক। ইহার মধ্যে কতকগুলি ক্রীড়া শ্রমসাধ্য, এ গুলি না থাকিলে শারীরিক ও মানসিক উন্নতির সামঞ্জস্য রক্ষা পায় না। গীত ও নৃত্য, স্বচ্ছন্দে অঙ্গ চালনা, এই সমস্ত শ্রমসাধ্য ক্রীড়া। নিপুণতার কার্য্যে পারগ হইবার পূর্ব্বে শিশুরা কেবল এই সকলেতে যোগ দেয়। কোন সাদাসিধে গল্প, কোন কার্য্যের বর্ণনা, বাহ্য জগতের কোন বস্তু, পাখী, পশু, গাছ, ঋতুর পরিবর্ত্তন, কিম্বা যে যে ভাবের সহিত শিশুরা পরিচিত, এই সমস্ত বিষয় লইয়া গান গুলি রচিত। কোন কার্য্যের বর্ণনা বিষয়ক গান গাইবার সময় শিশুরা তালে তালে স্বচ্ছন্দে অঙ্গ চালনা দ্বারা সেই কার্য্যের অনুকরণ করে। এই সকল শ্রমসাধ্য ক্রীড়াতে শিশুরা অবিরাম আনন্দ উপভোগ করে। এক্ষণে, নিপুণতার ক্রীড়া সকলের কথা আনুপূর্ব্বিক বলি।

প্রথম দান—গোলা। প্রত্যেক শিশুকে একটি গোলা দেওয়া হয়, গোলা সকল সম আয়তন, কিন্তু ভিন্ন ভিন্ন বর্ণের, গোলার একস্থানে এক গাছি সূতা বাঁধা, তদ্দ্বারা গোলাটিকে ঝুলান যায়। গোলা ও অন্যান্য খেলেনা দিবার প্রথম উদ্দেশ্য, চতুষ্পার্শ্বস্থ দ্রব্যের সহিত ইহাদের যে প্রভেদ তৎপ্রতি শিশুর মনোযোগ আকর্ষণ করা। গোলকের সাদাসিধে আকৃতিতে মনে শুদ্ধ একটী ভাব উদ্রেক করে, ভিন্ন ভিন্ন রেখা ও পৃষ্ঠা (Surface) একত্র করিয়া দেখিবার কোন প্রয়োজন হয় না ; ইহাও একটি কারণ। গোলা-খেলা এই রূপে হয়—গোলা কখন নামান, কখন উঠান, একবার বামে, একবার দক্ষিণে, এক হস্ত হইতে অন্য হস্তে, এক শিশুর নিকট হইতে অন্য শিশুর নিকট দেওয়া হয়, এবং এইরূপ প্রতি পরিবর্ত্তনে অন্য দ্রব্যের ও স্থানের সহিত গোলার কি রূপ সম্বন্ধ-পরিবর্ত্তন ঘটে তৎপ্রতি শিশুদের লক্ষ্য থাকে। প্রত্যেক কাজটি শিক্ষকের অনুজ্ঞায় কৃত হয়, সকলেতেই সুনিয়ম, সুশৃঙ্খলা। যেমন শিক্ষক বলিলেন "এক" অমনি সকল শিশু এক হাত দিয়া নিজ নিজ খেলেনার বাক্স ধরিল, "দুই" তৎক্ষণাৎ অপর হস্ত দিয়া বাক্সের ডালা খুলিল ; "তিন" শিশুরা খেলেনাগুলি বাহির করিয়া টেবিলের উপর রাখিল। এই প্রণালীতে স্পষ্ট বা প্রচ্ছন্ন ভাবে নৈতিক অনুশাসন সর্ব্বদাই বিরাজমান। সকলে মিলিয়া কাজ করাতে শিশুদের মনে একটি ভ্রাতৃভাব জন্মে, শিশুদের মধ্যে প্রশংসা স্পৃহা খুবই জাগ্রত থাকে কিন্তু তাহারা পুরস্কার লোভের বশবর্ত্তী হইয়া কাজ করে না, আর তাহারা শ্রম ও অনুজ্ঞার প্রীতিকর ভাবটিই দেখে। একাকী বসিয়া নীরস পাঠ অভ্যাস ও দুরূহ বিষয় আয়ত্ত করিতে গিয়া শিশুদের শিক্ষার প্রতি সে বিতৃষ্ণা জন্মে, তাহাদের স্বভাব যেরূপ খিট্‌খিটে হইয়া যায়, কিণ্টার গার্টেনের শিশুরা সে সমস্ত হইতে সম্পূর্ণ রূপে অব্যাহতি পায়।

দ্বিতীয় দান একটি গোলক, একটি ঘনাকৃতি (Cube) ও নল। শিশুদের নিরীক্ষণ করিয়া

